পারি না মিলিতে সেই দলে,
পাছে লোকে কিছু বলে !

বিধাতা দেছেন প্রাণ,
থাকি সদা ম্রিয়মাণ,
শক্তি মরে ভীতির কবলে,
পাছে লোকে কিছু বলে !



# ১৭ | সন্ধ্যা

## অক্ষয়কুমার বড়াল

দূরে—সুমেরুর শিরে আসে সন্ধ্যারাণী,
সুনীল বসনে ঢাকি' ফুলতনুখানি।
তরল গুণ্ঠন—আড়ে
মুখ-শশী উঁকি মারে ;
সরমে উছলি পড়ে কত প্রেম-বাণী !

নবনীলোৎপল মত
আঁখি দুটি অবনত ;
সম্ভ্রমে সঙ্কোচে কত বাধিছে চরণ !
পতির পবিত্র ঘরে
সতী প্রবেশ করে—
হাতে সুবর্ণের দ্বীপ হৃদয়ে কম্পন !

নয়নে গভীর তৃপ্তি—
ক্ষীরোদ-সমুদ্র-দীপ্তি ;
অধরে চন্দ্রিকা-হাসি—বিজয়-বিশ্রাম ;
নিশ্বাসে মলয়াবেগ,
অলকে-অলক-মেঘ,
শুক্রতারা-মুকুতার নৃত্য অভিরাম !

আসে ধনী আথিবিধি
কপালে তারকা-সিঁথি,
ভ্রামন্তে সিন্দুর-বিন্দু দিনান্ত-তপন ;

গুচ্ছে গুচ্ছে কালো চুলে
স্তব্ধ অন্ধকার দুলে ;
দিগন্ত-বসনাঞ্চলে কত না রতন !

অপূর্ব্ব অপূর্ব্ব দৃশ্য।
সম্ভ্রমে প্রণমে বিশ্ব,
দেবতা আশীচ্ছলে বরযে শিশির !
নদীমুখে কলগীতি,
সমুদ্র-হৃদয়ে স্ফীতি,
অগরু-চন্দন-ধূপে অলস সমীর।

ঘরে ঘরে দ্বীপ জ্বলে—
পুলিনে, তুলসী—তলে,
যেন শত চক্ষু মেলে, হেরিছে ধরণী !
মন্দিরে মঙ্গলারতি,
বালা পূজে সন্ধ্যসতী,
পুরনারী ভক্তিভরে করে শঙ্খ-ধ্বনি।



১৮

# অশোক তরু

দেবেন্দ্রনাথ সেন

হে অশোক, কোন্ রাঙা চরণ চুম্বনে
মর্ম্মে মর্ম্মে শিহরিয়া হ'লি লালে লাল ?
কোন দোল পূর্ণিমায় নব বৃন্দাবনে
সহর্ষে মাখিলি ফাগ, প্রকৃতি দুলাল ?
কোন চির-সধবার ব্রত উদ্‌যাপনে
পাইলি বাসন্তী শাড়ী সিন্দুর বরণ ?
কোন বিবাহের রাত্রে বাসর-ভবনে
এক রাশি ব্রজ হাসি করিলি চয়ন ?
বৃথা চেষ্টা ! হায় ! এই অবনি মাঝেরে
কেহ নহে জাতিস্মর—তরু জীব প্রাণী !
পরাণে লাগিয়া ধাঁধা আলোক আঁধারে,
তরুও গিয়াছে ভুলি অশোক-কাহিনী
শৈশবের আবছায়ে শিশুর 'দেয়ালা'—
তেমনি, অশোক, তোর লালে লাল খেলা !

□ □

## ১৯

# ছিন্ন মুকুল

### সত্যেন্দ্রনাথ দত্ত

সব-চেয়ে যে ছোট পিঁড়িখানি
সেই খানি আর কেউ রাখে না পেতে,
ছোট থালায় হয় নাকো ভাত বাড়া,
জল ভরে না ছোট্ট গেলাসেতে ;
বাড়ীর মধ্যে সব চেয়ে ছোটো
খাবার বেলায় কেউ ডাকে না তাকে,
সব-চেয়ে যে শেষে এসেছিল
তারি খাওয়া ঘুচেছে সব আগে।
সব চেয়ে যে অল্পে ছিল খুসী,
খুসী ছিল ঘেষাঘেঁষির ঘরে
সেই গেছে, হায়, হাওয়ার সঙ্গে মিশে
দিয়ে গেছে জায়গা খালি করে।
ছেড়ে গেছে পুতুল, পুঁতির মালা,
ছেড়ে গেছে মায়ের কোলের দাবি ;
ভয়-তরাসে ছিল যে সব-চেয়ে
সেই খুলেছে আঁধার ঘরের চাবি।
চলে গেছে একলা চুপি চুপি—
দিনের আলো গেছে আঁধার ক'রে ;
যাবার বেলা টের পেলে না কেহ,
পারলে না কেহ রাখতে তারে ধরে।
চলে গেল, পড়তে চোখের পাতা,—
বিসর্জনের বাজনা শুনে বুঝি

হারিয়ে গেল অজানাদের ভীড়ে,
হারিয়ে গেল,—পেলাম না আর খুঁজি।
হারিয়ে গেছে,—হারিয়ে গেছে ওরে!
হারিয়ে গেছে বোল্-বলা সেই বাঁশি,
হারিয়ে গেছে কচি সে মুখখানি,
দুধে-ধোওয়া কচি দাঁতের হাসি।
আঁচল খুলে হঠাৎ স্রোতের জলে
ভেসে গেছে শিউলিফুলের রাশি;
ঢুকেছে হায় শ্মশান-ঘরের মাঝে,
ঘর ছেড়ে তাই হৃদয় শ্মশান-বাসী।
সব-চেয়ে যে ছোটো কাপড়গুলি
সেগুলি কেউ দেয় না মেলে ছাদে,
যে শয্যাটি সবার চেয়ে ছোটো
আজকে সেটি শূন্য পড়ে কাঁদে।
সব-চেয়ে যে শেষে এসেছিল
সেই গিয়েছে সবার আগে সরে,
ছোট্ট যে জন ছিল রে সব-চেয়ে
সেই দিয়েছে সকল শূন্য ক'রে!

## ২০ | হয়ত'

### কুমুদরঞ্জন মল্লিক

১

হয়ত' আমার এ পথে আর
হবে নাক আসা,
দুধারে যাই রোপণ ক'রে
বুকে ভালবাসা।
ধূলার এ পথ যাই ভিজায়ে,
শ্যামল আসন যাই বিছায়ে,
অম্লান ক'রে যাই রেখে যাই
ক্ষণিক কাঁদা হাসা।

২

সরায়ে দিই পথের কাঁটা—
ছড়ায়ে যাই ফুল,
নিকায়ে যাই স্নেহের বেদী
ছায়া তরুর মূল।
মমতা মোর পথের কীটও
পায় যেন হায় পায় যেন গো,
বন বিহগের কণ্ঠে আমার
অমর হউক ভাষা!

৩

ভক্তি-বিহীন সম্বল-হীন
দুঃখী অকপট,
শক্তি নাহি গড়তে দেউল,

সান্ত্বনারি মঠ।
দরদী এই দীনের হিয়া
নিঝরে থাক প্রণয় দিয়া,
হয়ত' কোনো তৃষিতেরি
মিটতে পারে তৃষা।

৪

জানিনে এ মানব-জনম
আবার পাব কিনা,
নিরুদ্দেশের যাত্রী রাখি
প্রণয় রাখীর চিনা।
অনুভূতির ছিন্ন সূত্র,
যাই রেখে যাই যত্রতত্র,
পারবে না যা করতে পরশ
কালের কর্ম্মনাশা।

৫

হয়ত' কারো হরবে ক্ষুধা
আমার তরুর ফল,
স্নিগ্ধ কারো করবে দেহ
অশ্রুদীঘির জল।
ঝরা-ফুলের গন্ধে ওরে
হয়ত' কেহ স্মরবে মোরে,
ভাবুক পথিক বলবে হেসে—
লোকটা ছিল খাসা।

□ □

## ২১ | আবোল তাবোল

### সুকুমার রায়

#### বাবুরাম সাপুড়ে

বাবুরাম সাপুড়ে,
কোথা যাস্ বাপুরে ?
আয় বাবা দেখে যা,
দুটো সাপ রেখে যা !
যে সাপের চোখ্ নেই,
শিং নেই নোখ্ নেই
ছোটে না কি হাঁটে না,
কাউকে যে কাটে না,
করে নাকো ফোঁস্ ফাঁস্
মারে নাকো ঢুঁশ্ ঢাঁশ
নেই কোন উৎপাত
খায় শুধু দুধ ভাত—
সেই সাপ জ্যান্ত
গোটা দুই আন্‌ত ?
তেড়ে মেরে ডাণ্ডা
ক'রে দিই ঠাণ্ডা।

#### ডানপিটে

বাপ্‌রে কি ডান্‌পিটে ছেলে !
কোন্ দিন ফাঁসি যাবে নয় যাবে জেলে।

একটা সে ভূত সেজে আঠা মেখে মুখে,
ঠাঁই ঠাঁই শিশি ভাঙে শ্লেট দিয়ে ঠুকে!
অন্যটা হামা দিয়ে আল্‌মারি চড়ে,
খাট থেকে রাগ ক'রে দুম্‌দাম পড়ে!
বাপ্‌রে কি ডান্‌পিটে ছেলে!—
শিলনোড়া খেতে চায় দুধ ভাত ফেলে!
একটার দাঁত নেই, জিভ্‌ দিয়ে ঘ'ষে,
এক মনে মোমবাতি দেশ্‌লাই চোষে!
আর জন ঘরময় নীল কালি গুলে,
কপ্‌ কপ্‌ মাছি ধ'রে মুখে দেয় তুলে!
বাপ্‌রে কি ডান্‌পিটে ছেলে!—
খুন্‌ হ'ত টম্‌ চাচা ওই রুটি খেলে!
সন্দেহে শুঁকে বুড়ো মুখে নাহি তোলে,
রেগে তাই দুই ভাই ফোঁস ফোঁস ফোলে!
নেড়াচুল খাড়া হ'য়ে রাঙা হয় রাগে,
বাপ্‌ বাপ্‌ ব'লে চাচা লাফ দিয়ে ভাগে!

## গানের গুঁতো

গান জুড়েছেন গ্রীষ্মকালে ভীষ্মলোচন শর্ম্মা—
আওয়াজ খানা দিচ্ছে হানা দিল্লী থেকে বর্ম্মা!
গাইছে ছেড়ে প্রাণের মায়া, গাইছে তেড়ে প্রাণপণ,
ছুট্‌ছে লোকে চারিদিকেতে ঘুর্‌ছে মাথা ভন্‌ভন্‌।
মরছে কত জখম হয়ে করছে কত ছট্‌ফট্‌—
বল্‌ছে হেঁকে "প্রাণটা গেল গানটা থামাও ঝট্‌পট্‌।"
বাঁধন-ছেঁড়া মহিষ ঘোড়া পথের ধারে চিৎপাত;
ভীষ্মলোচন গাইছে তেড়ে নাইকো তাহে দৃক্‌পাত।
চার পা তুলি জন্তুগুলি পড়্‌ছে বেগে মূর্চ্ছায়,
লাঙ্গুল খাড়া পাগল পারা বল্‌ছে রেগে "দূর ছাই।"
জলের প্রাণী অবাক মানি গভীর জলে চুপ্‌চাপ্‌,

গাছের বংশ হ'চ্ছে ধ্বংস পড়ছে দেদার ঝুপ্‌ঝাপ্‌।
শূন্য মাঝে ঘূর্ণী লেগে ডিগ্‌বাজি খায় পক্ষী,
সবাই হাঁকে, "আর না দাদা, গানটা থামাও লক্ষ্মী।"
গানের দাপে আকাশ কাঁপে দালান ফাঠে বিল্‌কুল
ভীষ্মলোচন গাইছে ভীষণ খোস্‌মেজাজে দিল্‌খুল্‌।
এক যে ছিল পাগ্‌লা ছাগল এমনি সেটা ওস্তাদ
গানের তালে শিং বাগিয়ে মারলে গুঁতো পশ্চাৎ।
আর কোথা যায় একটি কথায় গানের মাথায় ডাণ্ডা,
'বাপ্‌রে' বলে ভীষ্মলোচন এক্কেবারে ঠাণ্ডা।

## একুশে আইন

শিবঠাকুরের আপন দেশে,
আইন কানুন সর্ব্বনেশে!
কেউ যদি যায় পিছ্‌লে প'ড়ে,
প্যায়দা এসে পাক্‌ড়ে ধরে,
কাজির কাছে হয় বিচার—
একুশ টাকা দণ্ড তার

সেথায় সন্ধ্যে ছটার আগে,
হাঁচ্‌তে হ'লে টিকিট লাগে—
হাঁচ্‌লে পরে বিন্‌ টিকিটে—
দম্‌দমাদম্‌ লাগায় পিঠে,
কোটাল এসে নস্যি ঝাড়ে—
একুশ দফা হাঁচিয়ে মারে॥

কারুর যদি দাঁতটি নড়ে,
চারটি টাকা মাশুল ধরে,
কারুর যদি গোঁফ গজায়,
এক্‌শো আনা ট্যাকস চায়,
খুঁচিয়ে পিঠে গুঁজিয়ে ঘাড়
সেলাম ঠোকায় একুশবার॥

চল্‌তে গিয়ে কেউ যদি চায়,
এদিক্ ওদিক্ ডাইনে বাঁয়,
রাজার কাছে খবর ছোটে,
পল্টনেরা লাফিয়ে ওঠে,
দুপুর রোদে ঘামিয়ে তায়
একুশ হাতা জল গেলায়॥

যে সব লোকে পদ্য লেখে,
তাদের ধ'রে খাঁচায় রেখে,
কানের কাছে নানান্ সুরে,
নামতা শোনায় একশো' উড়ে,
সাম্‌নে রেখে মুদীর খাতা—
হিসেব কষায় একুশ পাতা॥
হঠাৎ সেথায় রাত দুপুরে,
নাক ডাকালে ঘুমের ঘোরে,
অম্‌নি তেড়ে মাথায় ঘষে,
গোবর গুলে বেলের কষে,
একুশটি পাক ঘুরিয়ে তাকে—
একুশ ঘণ্টা ঝুলিয়ে রাখে॥

২২ | শিশু

## রবীন্দ্রনাথ ঠাকুর

### পুতুল ভাঙা

'সাত-আট্‌টে সাতাশ' আমি
বলেছিলাম ব'লে
গুরুমশায় আমার 'পরে
উঠল রাগে জ্বলে।
মা গো, তুমি পাঁচ পয়সায়
এবার রথের দিনে
সেই-যে রঙিন পুতুলখানি
আপনি দিলে কিনে
খাতার নীচে ছিল ঢাকা,
দেখালে এক ছেলে,
গুরুমশায় রেগেমেগে
ভেঙে দিলেন ফেলে।
বললেন, 'তোর দিন-রাত্তির
কেবল যত খেলা!
একটুও তোর মন বসে না
পড়াশুনোর বেলা!'
মা গো, আমি জানাই কাকে?
ওঁর কি গুরু আছে?
আমি যদি নালিশ করি
এখনই তার কাছে?
কোন রকম খেলার পুতুল

নেই কি মা, ওঁর ঘরে ?
সত্যি কি ওঁর একটুও মন
নেই পুতুলের 'পরে ?
সকাল-সাজে তাদের নিয়ে
করতে গিয়ে খেলা
কোন পড়ায় করেন নি কি
কোনরকম হেলা ?
ওঁর যদি সেই পুতুল নিয়ে
ভাঙেন কেহ রাগে,
বল্ দেখি মা, ওঁর মনে তা
কেমনতারা লাগে ?

## বনবাস

বাবা যদি রামের মত
পাঠায় আমায় বনে,
যেতে আমি পারি নে কি
তুমি ভাবছ মনে।
চোদ্দ বছর ক'দিনে হয়
জানি নে মা ঠিক,
দণ্ডক বন আছে কোথায়
ঐ মাঠে কোন্ দিক।
কিন্তু আমি পারি যেতে,
ভয় করি নে তাতে—
লক্ষ্মণ ভাই যদি আমার
থাকত সাথে সাথে।

বনের মধ্যে গাছের ছায়ায়
বেঁধে নিতেম ঘর ;
সামনে দিয়ে বইত নদী
পড়ত বালির চর।
ছোট একটি থাকত ডিঙি,
পারে যেতাম বেয়ে—
হরিণ চ'রে বেড়ায় সেথা,
কাছে আসত ধেয়ে।
গাছের পাতা খাইয়ে দিতেম
আমি নিজের হাতে
লক্ষ্মণ ভাই যদি আমার
থাকত সাথে সাথে।

কত যে গাছ ছেয়ে থাকত
কত রকম ফুলে,
মালা গেঁথে পরে নিতেম
জড়িয়ে মাথার চুলে।
নানা রঙের ফলগুলি সব
ভুঁয়ে পড়ত পেকে,
ঝুড়ি ভ'রে ভ'রে এনে
ঘরে দিতেম রেখে
খিদে পেলে দুই ভায়েতে
খেতেম পদ্মপাতে—
লক্ষ্মণ ভাই যদি আমার
থাকত সাথে সাথে।

রোদের বেলায় অশথ-তলায়
ঘাসের 'পরে আসি
রাখাল ছেলের মতো কেবল
বাজাই ব'সে বাঁশি।
ডালের উপর ময়ূর থাকে,

পেখম পড়ে ঝ'লে—
কাঠবেড়ালি ছুটে বেড়ায়
লেজটি পিঠে তুলে।
কখন আমি ঘুমিয়ে যেতাম
দুপুরবেলার তাতে—
লক্ষ্মণ ভাই যদি আমার
থাকত সাথে সাথে।

লা কুড়িয়ে আনি
কনো ডালপালা।
ারে ব'সে থাকি
াগুন হলে জ্বালা।
সব বাসায় ফেরে,
ের শেয়াল ডাকে
রা দেখা যে যায়
লের ফাঁকে ফাঁকে।
কথা মনে করি
'সে আঁধার রাতে—
াই যদি আমার
াকত সাথে সাথ।

ঠাকুরদাদার মতো বনে
আছেন ঋষিমুনি,
তাঁদের পায়ে প্রণাম ক'রে
গল্প অনেক শুনি।
রাক্ষসেরে ভয় করি নে
আছে গুহক মিতা—

রাবণ আমার করবে কী মা,
নেই তো আমার সীতা।
হনুমানকে যত্ন ক'রে
খাওয়াই দুধে ভাতে—
লক্ষ্মণ ভাই যদি আমার
থাকত সাথে সাথে।

মা গো, আমার দে না কেন
একটি ছোট ভাই—
দুই জনেতে মিলে আমরা
ব'নে চলে যাই।
আমাকে মা শিখিয়ে দিবি
রাম যাত্রার গান—
মাথায় বেঁধে দিবি চুড়ো,
হাতে ধনুকবাণ।
চিত্রকূটের পাহাড়ে যাই
এম্‌নি বরষাতে—
লক্ষণ ভাই যদি আমার
থাকত সাথে সাথে।

## বৃষ্টি পড়ে টাপুর্ টুপুর্

দিনের আলো নিবে এল,
সুয্যি ডোবে ডোবে।
আকাশ ঘিরে মেঘ জুটেছে
চাঁদের লোভে লোভে।
মেঘের উপর মেঘ করেছে
রঙের উপর রঙ।
মন্দিরেতে কাঁসর ঘণ্টা
বাজ্‌ল ঠঙ্ ঠঙ্।

ও পারেতে বৃষ্টি এল,
ঝাপ্‌সা গাছপালা।
এ পারেতে মেঘের মাথায়
একশো মাণিক জ্বালা।
বাদ্‌লা হাওয়ায় মনে পড়ে
ছেলেবেলার গান—
"বৃষ্টি পড়ে টাপুর টুপুর
নদের এল বান।"

আকাশ জুড়ে মেঘের খেলা,
কোথায় বা সীমানা।
দেশে দেশে খেলে বেড়ায়,
কেউ করে না মানা।
কত নতুন ফুলের বনে
বৃষ্টি দিয়ে যায়।
পলে পলে নতুন খেলা
কোথায় ভেবে পায়।
মেঘের খেলা দেখে কত
খেলা পড়ে মনে—
কতদিনের লুকোচুরি
কত ঘরের কোণে।
তারি সঙ্গে মনে পড়ে
ছেলেবেলার গান—
"বৃষ্টি পড়ে টাপুর টুপুর,
নদেয় এল বান!"

মনে পড়ে, ঘরটি আলো
মায়ের হাসি মুখ।
মনে পড়ে, মেঘের ডাকে
গুরু গুরু বুক।
বিছানাটির একটি পাশে

ঘুমিয়ে আছে খোকা,
মায়ের' পরে দৌরাত্মি সে
না যায় লেখাজোকা।
ঘরেতে দুরন্ত ছেলে
করে দাপাদাপি।
বাইরেতে মেঘ ডেকে ওঠে,
সৃষ্টি ওঠে কাঁপি।
মনে পড়ে মায়ের মুখে
শুনেছিলেম গান—
"বৃষ্টি পড়ে টাপুর টুপুর
নদেয় এল বান!"

মনে পড়ে সুয়োরানী
দুয়োরানীর কথা,
মনে পড়ে অভিমানী
কঙ্কাবতীর ব্যথা
মনে পড়ে ঘরের কোনে
মিটি মিটি আলো
চারিদিকে দেয়ালেতে
ছায়া কালো কালো।
বাইরে কেবল জলের শব্দ
ঝুপ্ ঝুপ্ ঝুপ্—
দস্যি ছেলে গল্প শুনে
একেবারে চুপ।
তারই সঙ্গে পড়ে
মেঘলা দিনের গান—
"বৃষ্টি পড়ে টাপুর টুপুর
নদেয় এল বান।"

কবে বৃষ্টি পড়েছিল
বান এল সে কোথা।
শিব ঠাকুরের বিয়ে হল
কবেকার সে কথা।
সেদিনও কি এম্‌নিতরো
মেঘের ঘটাখানা।
থেকে থেকে বিজলি কি
দিতেছিল হানা।
তিন কন্যে বিয়ে ক'রে
কি হল তার শেষে!
না জানি কোন্‌ নদীর ধারে,
না জানি কোন্‌ দেশে,
কোন্‌ ছেলেদের ঘুম পাড়াতে
কে গাহিল গান—
"বৃষ্টি পড়ে টাপুর টুপুর
নদেয় এল বান!"



২৩

# গীতাঞ্জলী

রবীন্দ্রনাথ ঠাকুর

## সীমায় প্রকাশ

সীমার মাঝে অসীম তুমি বাজাও আপন সুর,
আমার মধ্যে তোমার প্রকাশ তাই এত মধুর।
কত বর্ণে, কত গন্ধে, কত গানে কত ছন্দে,
অরূপ, তোমার রূপের লীলায় জাগে হৃদয়পুর ॥

তোমায় আমায় মিলন হলে সকলি যায় খুলে,
বিশ্বসাগর ঢেউ খেলায়ে উঠে তখন দুলে ॥
তোমার আলোয় নাই তো ছায়া,
আমার মাঝে পায় সে কায়া,
হয় সে আমার অশ্রুজলে সুন্দর বিধুর ॥

## দীনের সঙ্গী

যেথায় থাকে সবার অধম দীনের হতে দীন
সেইখানে যে চরণ তোমার রাজে
সবার পিছে, সবার নিচে, সব-হারাদের মাঝে।
যখন তোমায় প্রণাম করি আমি,
প্রণাম আমার কোন্‌খানে যায় থামি,'
তোমার চরণ যেথায় নামে অপমানের তলে
সেথায় আমার প্রণাম নামে না যে
সবার পিছে, সবার নিচে, সব-হারাদের মাঝে ॥

অহংকার তো পায় না নাগাল যেথায় তুমি ফেরো
রিক্তভূষণ দীনদরিদ্র সাজে,
সবার পিছে, সবার নিচে, সব-হারাদের মাঝে।
সঙ্গী হয়ে আছ যেথায় সঙ্গীহীনের ঘরে
সেথায় আমার হৃদয় নামে না যে
সবার পিছে, সবার নিচে, সব-হারাদের মাঝে॥



২৪

# শিবাজী উৎসব

## রবীন্দ্রনাথ ঠাকুর

১

কোন্ দূর শতাব্দের কোন্ এক অখ্যাত দিবসে
নাহি জানি আজি,
মারাঠার কোন্ শৈলে অরণ্যের অন্ধকারে ব'সে—
হে রাজা শিবাজি,
তব ভাল উদ্ভাসিয়া এ ভাবনা তড়িৎপ্রভাবৎ
এসেছিল নামি'—
"এক ধর্ম-রাজ্য-পাশে খণ্ড ছিন্ন বিক্ষিপ্ত ভারত
বেঁধে দিব আমি।"

২

সেদিন এ বঙ্গদেশ উচ্চকিত জাগেনি স্বপনে,
পায়নি সংবাদ,
বাহিরে আসেনি ছুটে, উঠে নাই তার প্রাঙ্গণে
শুভ শঙ্খ-নাদ।
শান্তমুখে বিছাইয়া আপনার কোমল-নির্মল
শ্যামল উত্তরী
তন্দ্রাতুর সন্ধ্যাকালে শত পল্লী সন্তানের দল
ছিল বক্ষে করি'।

৩

তার পরে একদিন মারাঠার প্রান্ত হইতে
তব বজ্রশিখা
আঁকি' দিল দিগ দিগন্তে যুগান্তের বিদ্যুৎ বহ্নিতে
মহামন্ত্র-লিখা।

মোগল-উষ্ণীষ-শীর্ষ প্রস্ফুরিত প্রলয় প্রদোষে
পক্বপত্র যথা,—
সেদিনো শোনেনি বঙ্গ, মারাঠার সে বজ্র-নির্ঘোষে
কী ছিল বারতা।

৪

তার পরে শূন্য হোলো ঝঞ্ঝা ক্ষুব্ধ নিবিড় নিশীথে
দিল্লী-রাজ-শালা,—
একে একে কক্ষে কক্ষে অন্ধকারে লাগিল মিশিতে
দীপালোক-মালা।
শবলুব্ধ গৃধ্রদের ঊর্দ্ধস্বর বীভৎস চীৎকারে
মোগল-মহিমা
রচিল শ্মশান শয্যা, মুষ্টিমেয় ভস্ম রেখাকারে
হোলো তার সীমা;

৫

সেদিন এ বঙ্গ প্রান্তে পণ্যবিপণীর একধারে
নিঃশব্দ চরণ
আনিল বণিকলক্ষ্মী সুরঙ্গপথের অন্ধকারে
রাজ-সিংহাসন
বঙ্গ তারে আপনার গঙ্গোদকে অভিষিক্ত করি'
নিল চুপে চুপে;
বণিকের মানদণ্ড দেখা দিল, পোহালে শবরী
রাজদণ্ডরূপে।

৬

সেদিন কোথায় তুমি, হে ভাবুক, হে বীর মারাঠি
কোথা তব নাম।
গৈরিক পতাকা তব কোথায় ধূলায় হোলো মাটি—
তুচ্ছ পরিণাম
বিদেশীর ইতিবৃত্ত দস্যু বলি' করে পরিহাস
অট্টহাস্য রবে—

তব পুন্য চেষ্টা যত তস্করের নিষ্ফল প্রয়াস—
এই জানে সবে।

৭

অয়ি ইতিবৃত্ত-কথা ক্ষান্ত করো মুখর ভাষণ।
ওগো মিথ্যাময়ী,
তোমার লিখন-পরে বিধাতার অব্যর্থ লিখন
হবে আজি জয়ী।
যাহা মরিবার নহে তাহারে কেমনে চাপা দিবে
তব ব্যঙ্গবাণী।
যে তপস্যা সত্য তারে কেহ বাধা দিবে না ত্রিদিবে
নিশ্চয় সে জানি।

৮

হে রাজ-তপস্বী বীর তোমার সে উদার ভাবনা
বিধির ভাণ্ডারে
সঞ্চিত হইয়া গেছে, কাল কভু তার এক কণা
পারে হরিবারে?
তোমার সে প্রানোৎস্বর্গ স্বদেশলক্ষ্মীর পূজাঘরে
সে সত্য সাধন
কে জানিত হয়ে গেছে চির যুগ-যুগান্তর তরে
ভারতের ধন।

৯

অখ্যাত অজ্ঞাত রহি' দীর্ঘকাল, হে রাজ-বৈরাগী
গিরিদরী তলে,
বর্ষার নির্ঝর যথা শৈল বিদারিয়া উঠে জাগি'
পরিপূর্ণ বলে—
সেই মত বাহিরিলে,—বিশ্বলোক ভাবিল বিস্ময়ে,
যাহার পতাকা
অম্বর আচ্ছন্ন করে, এতকাল এত ক্ষুদ্র হয়ে
কোথা ছিল ঢাকা।

১০

সেই মতো ভাবিতেছি আমি কবি এ পূর্ব-ভারতে—
কী অপূর্ব হেরি
বঙ্গের অঙ্গনদ্বারে কেমনে ধ্বনিল কোথা হতে
তব জয় ভেরী।
তিনশ বৎসরের গাঢ়তম তমিস্রা বিদারি'
প্রতাপ তোমার
এ প্রাচী দিগন্তে আজি নবতর কি রশ্মিপ্রসারি',
উদিল আবার।

১১

মরে না মরে না কভু সত্য যাহা শত শতাব্দীর
বিস্মৃতির তলে,
নাহি মরে উপেক্ষায়, অপমানে না হয় অস্থির,
আঘাতে না টলে
যারে ভেবেছিল সবে কোন্‌কালে হয়েছে নিঃশেষ
কর্মপরপারে
এল সেই সত্য তব পূজ্য অতিথির ধরি' বেশ
ভারতের দ্বারে।

১২

আজো তার সেই মন্ত্র, সেই তার উদার নয়ন
ভবিষ্যতের পানে
এক-দৃষ্টে চেয়ে আছে, সেথায় সে কি দৃশ্য মহান্‌
হেরিছে কে জানে।
অশরীর হে তাপস, শুধু তব তপোমূর্তি লয়ে—
আসিয়াছ আজ,
তবু তব পুরাতন সেই শক্তি আনিয়াছ বয়ে,
সেই তব কাজ।

১৩

আজি তব নাহি ধ্বজা, নাই সৈন্য, রণ অশ্বদল,
অস্ত্র-খরতর,—
আজি আর নাহি বাজে আকাশেরে করিয়া পাগল
হর হর হর।
শুধু তব নাম আজি পিতৃলোক হতে এল নামি',
করিল আহ্বান,
মুহূর্তে হৃদয়াসনে তোমারেই বরিল, হে স্বামী;
বাঙালীর প্রাণ।

১৪

এ কথা ভাবেনি কেহ এ তিন শতাব্দকাল ধরি'—
জানেনি স্বপনে—
তোমার মহৎ নাম বঙ্গ-মারাঠারে এক করি'
দিবে বিনা রণে।
তোমার তপস্যা-তেজ দীর্ঘকাল করি অন্তর্দ্ধান
আজি অকস্মাৎ
মৃত্যুহীন-বাণীরূপে আনি'দিবে নূতন পরাণ
নূতন প্রভাত।

১৫

মারাঠার প্রান্ত হতে একদিন তুমি ধর্মরাজ,
ডেকেছিলে যবে,
রাজা ব'লে জানি নাই, মানি নাই, পাই নাই লাজ
সে ভৈরব রবে।
তোমার কৃপাণ-দীপ্তি একদিন যবে চমকিলা
বঙ্গের আকাশে
সে ঘোর দুর্যোগ-দিনে না বুঝিনু রুদ্র সেই লীলা
লুকানু তরাসে।

১৬

মৃত্যু সিংহাসনে আজি বসিয়াছ অমর মুরতি—
সমুন্নত ভালে
যে রাজ-কিরীট শোভে লুকাবে না তার দিব্য-জ্যোতি
কভু কোনকালে।
তোমারে চিনেছি আজি, চিনেছি চিনেছি, হে রাজন্,
তুমি মহারাজ।
তব রাজকর লয়ে আটকোটি বঙ্গের নন্দন
দাঁড়াইবে আজ।

১৭

সে দিন শুনিনি কথা—আজ মোরা তোমার আদেশ
শিরপাতি' লব।
কণ্ঠে কণ্ঠে বক্ষে বক্ষে ভারতে মিলিবে সর্বদেশ
ধ্যান মন্ত্রে তব।
ধ্বজা করি' উড়াইব বৈরাগীর উত্তরী বসন
দরিদ্রের বল
"এক-ধর্ম-রাজ্য হবে এ ভারতে" এ মহাবচন
করিব সম্বল।

১৮

মারাঠির সাথে আজি, হে বাঙালী, এককণ্ঠে বলো
"জয়তু শিবাজী।"
মারাঠির সাথে আজি, হে বাঙালি, এক সঙ্গে চলো
মহোৎসবে সাজি'
আজি এক সভাতলে ভারতের পশ্চিম-পূরব
দক্ষিণে ও বামে
একত্রে করুক ভোগ একসাথে একটি গৌরব
এক পুণ্য নামে।

২৫

# বাঙ্‌লা মা

## কাজী নজরুল ইসলাম

আমার শ্যামলা-বরণ বাঙ্‌লা মায়ের
রূপ দেখে যা আয়রে আয়।
গিরি দরী বনে মাঠে প্রান্তরে রূপ ছাপিয়ে যায়॥
ধানের ক্ষেতে বনের ফাঁকে,
দেখে যা মোর কালো মাকে,
ধূলি-রাঙা পথের বাঁকে
বৈরাগীণী বীণ্‌ বাজায়॥
ভীরু মেয়ে পালিয়ে বেড়ায় পল্লীগ্রামে একলাটি,
বিজন মাঠে গ্রাম সে বসায় নিয়ে কাদা খড় মাটি।
কাজল মেঘের ঝারি নিয়ে করুণার সে বারি ছিটায়॥
কাজলা দীঘির পদ্মফুলে যায় দেখা তার পদ্ম-মুখ,
খেলে বেড়ায় ডাকাত-মেয়ে বনে লয়ে বাঘ-ভালুক ;
ঝড়ের সাথে নৃত্যে মাতে, বেদের সাথে সাপ নাচায়॥
নদীর স্রোতে পাথর-নুড়ীর কাঁকণ-চুড়ি বাজছে যে তার ,
দাঁড়ায় সাঁঝের অলিন্দে সে টীপটি পরে সন্ধ্যা তারার ;
ঊষার গাঙে ঘট ভরিতে যায় সে মেয়ে ভোর-বেলায়॥
হরিৎ-শস্যে লুটায় আঁচল, ঝিল্লীতে তার নূপুর বাজে ;
ভাটির স্রোতে গায় ভাটিয়াল, গায় সে বাউল মাঠের মাঝে,
গঙ্গাতীরে শ্মশান-ঘা।.ট কেঁদে কভু বুক ভরায়॥

১

# পুরাতন বাংলা ভাষার নমুনা

চণ্ডীদাসের 'চৈত্যরূপপ্রাপ্তি' ও রমাই পণ্ডিতের 'শূন্যপুরাণা'ন্তর্গত 'বারমাসি' প্রভৃতি গদ্যাংশ বাংলা গদ্যের আদিতম নমুনা। চণ্ডীদাস ১৪০০ খৃষ্টাব্দের শেষপাদের লোক ; এবং 'শূন্যপুরাণ' সপ্তদশ শতকের রচনা।

১। 'চৈতরূপের রা চ অধরূপ লাড়ি। রা অক্ষরে রাগ লাড়ি। চ অক্ষরে চেতন লাড়ি। র এতে চ মিশিল, রা এতে বসিল। ইবে এক অঙ্গা লাড়ি।···জিহু রজকিনী তিহু রাগমই। রাগ আত্মা শ্রীমতীর অঙ্গ এক হন। জিহু চেতনরূপ তিহু চণ্ডীদাস। কার দেহ। শ্রীমতীর অন্তরঙ্গা দেহ। রজকিনী কার দেহ। চণ্ডীদাসের অন্তরঙ্গা দেহ।'

—চৈত্যরূপপ্রাপ্তি

২। 'কোন মাসে কোন রাসি। চৈত্র মাসে মীন রাসি। হে কালিন্দিজল বার ভাই বার আদিও। হস্ত পাতি লহ সেবকের অর্ঘ পুষ্পপানি। সেবক হব সুখি আমনি ধামাৎ কন্নি। গুরু পণ্ডিত দেউল্যা দানপতি। সাংসুর ভোক্তা আমনি।'

৩। 'কাঞ্চন বাঁধিয়া মেজে করিল কাট ডাল মণ্ডপে ফটিকর থাম লাগে চন্দন নাদন আর সাত ডকে লাগিল নজান'

—শূন্যপুরাণ

৪। 'এই পঞ্চগুন হইতে প্রেমবৃক্ষ হইল। সেই সে রাধিকার রূপ। সেই বৃক্ষে দুই শাখা নিকসিল। সে কে কে। এক সখী-ভাব আর শাখা বিভাব। ক্রমে দক্ষিণ বাম জানিবেন। দর্শন আনন্দ মহাভাব দক্ষিণে। বিচ্ছেদ স্পর্শন বামশাখাতে নিকসিল। এই দুই শাখা বৃক্ষ উজ্জ্বল হইল। তাহার ফল দক্ষিণ শাখার ফল তার নাম মিলন।'

—ব্রজকারিকা (পূথি) হইতে

৫। ' স্বস্তিসকলদিগদন্তিকর্ণতালাস্ফালসমীরণপ্রচলিত-হিমকরহারহাসসকাশকৈলাশপাণ্ডবযশোরাশিবিরাজিতত্রিপিষ্ট-পত্রিদশতরঙ্গিনীসলিলনির্মলপবিত্রকলেবরধীষণপ্রচণ্ডধীরধৈর্য-মর্যাদাপারাবারসকলাদিকৃকামিনীগীয়মানগুণসন্তানশ্রীশ্রীস্বর্গ -নারায়ণমহারাজপ্রচণ্ডপ্রতাপেষু।

লেখনং কার্যঞ্চ। এথা আমার কুশল। তোমার কুশল নিরন্তরে বাঞ্ছা করি। অখন তোমার আমার সন্তোষ সম্পাদক পত্রাপত্রি গতায়াত হইলে উভয়ানুকূল প্রীতির বীজ অঙ্কুরিত রহে। তোমার আমার কর্ত্যব্যে বার্দ্ধতাকপাই পুষ্পিত ফলিত হইবেক। আমরা সেই উদ্যো-গত আছি। তোমারো এগোট কর্ত্তব্য উচিত হয় না কর তাক আপনে জান। অধিক কি লেখিম। সত্যানন্দ কর্মী রামেশ্বর শর্ম্মা কালকেতু ও ধুমা সর্দ্দার উদ্ভণ্ড চাউনিয়া শ্যামরাউ ইমরাক পাঠাইতেছি তামরার মুখে সকল সমাচার বুঝিয়া চিতাপ বিদায় দিবা।

অপর উকীল সঙ্গে ঘুড়ি ২ ধনু ১ চেঙ্গর মৎস ১ জোর বালিচ ১ সারি ৫ খান এই সকল দিয়া গেছে। আর সমাচার বুজি কহি পাঠাইবেক। তোমার অর্থে সন্দেশ সোমচেং ১ ছিট ৫ ঘাগরি ১০ কৃষ্ণচামর ২০ শুক্লচামর ১০ | ইতি শক ১৪৭৭ মাস আষাঢ়'

—এই পত্রটি ১৫৫৫ খৃষ্টাব্দে কুচবিহারের মহারাজা নরনারায়ণ কর্ত্তৃক আহোম বা আসামরাজ চুকাম্‌ফা স্বর্গদেবকে ( ওরফে খোঁড়া রাজা ) লিখিত।

৬। 'স্বস্তি বিবিধ গুণগাম্ভীর্য্য পরমোদার শ্রীযুক্ত নবাব আলোয়ার খাঁ সদাশয়েষু।

সস্নেহ লিখনং কার্য্যঞ্চ। আগে এথা কুশল। তোমার কুশল সততে চাহি। পরং সমাচার পত্র এহি। এখন তোমার উকিল পত্র আসিয়া আমার স্থান পহুঁছিল। আমি ও প্রীতি-প্রণয়-পূর্ব্বক জ্ঞাত হইলাম। আর তুমি যে লিখিয়াছ তোমার উত্তম পত্র আসিতে আমার কিঞ্চিৎ মনস্বিতা না রহে এ যে তোমার ভালই দৌলত। অতএব আমিও পরম আহ্লাদরূপে জানিতে আছো তোমার আমার অদ্বয়ভাব প্রীতি ঘটিলে মনমাফিক সন্তোষ কি কারণ না হইবেক।...'

—১৫৫৩ শকাব্দে—খ্রীষ্টাব্দে গৌহাটীর তদানীন্তন ফৌজদার নবাব আলোয়ার খাঁকে কোনও আসামী নৃপতি-লিখিত পত্র।

৭। '৺মহারাজ বিক্রমাদিত্য চরিত্র।

সাং অবন্তিকে—

মোং ভোজপুর শ্রীযুত ভোজরাজা তাহার কন্যা নাম শ্রীমতী মৌনাবতি সোড়ষ বরিষ্যা বড় যুন্দরী মুখ চন্দ্রতুল্য কেষ মেঘের রঙ চক্ষু আকর্ণ পর্য্যন্ত যুঙ্গ ভ্রূর ধনুকে নেয়ায় ওষ্ঠ রক্তিমের বর্ণ হস্ত পদ্মের মৃণাল স্তন দাড়িম্ব ফল রূপলাবন্য বিদ্যুৎছটা তার তুলনা আর নাঞী এমন যুন্দরী সে কন্যার বিবাহ হয় নাঞী। কন্যা পণ করিয়াছে রাত্রের মধ্যে জে কথা কহাইতে পারিবেক তাহাকে আমি বিভা করিব। একথা ভোজরাজা স্তুনে বড় বড় রাজার পুত্রকে নিমন্ত্রণ করিয়া আনিলেক। এক ২ রাজার পুত্রকে এক ২ দিন রাত্রের মধ্যে এক ২ জোনকে সয়ন ঘরে লইয়া সয়ন করায় সে ঘরে আর

কেহ থাকে না কেবল কন্যা আর রাজপুত্রঃ এক খাটে কন্যা সয়ে আর এক খাটে রাজপুত্র সয়ে। জে রাজপুত্র যেমন দানবান হয় সে সেইরূপ কথা সারারাত্র কহে। কন্যাকে কথা কহাইতে পারে নাঃ সকালে উঠেঃ রাজপুত্রঃ ঘরে জায়। এইরূপ প্রকারে কত ২ রাজ-পুত্র আইল কেহই কথা কহাইতে পারিলেক নাঃ কত মত প্রকার করিলেক তবু কন্যাকে কথা কহাইতে পারিলেক না।

—অষ্টাদশ শতকে রচিত '৬মহারাজ বিক্রমাদিত্য চরিত্র' নামক গদ্য গল্পের কিয়দংশ।

□ □

২ | তোতা ইতিহাস

## ॥ তৃতীয় ইতিহাস ॥

### র্ণকার আর সূত্রধর দুই জনে স্বর্ণের বিগ্রহ রি করিয়া গোপনে রাখিয়াছিল তাহার কথা॥

য সময়ে সূর্য্য অস্তে চন্দ্র উদয় হইল তখন খোজেস্তা বিস্তর ারে ভূষিতা হইয়া তোতার নিকট যাইয়া কহিলেন যে অদ্য ত আমাকে আমার প্রিয়তমের সন্নিধানে যাইতে বিদায় দেও। উত্তর করিলেক যে তোমাকে প্রথম রাত্রিতেই বিদায় করিয়াছি কেন বিলম্ব করিতেছ শীঘ্র যাও কিন্তু এ সকল গহনা পরিয়া রুষের নিকট যাইবা যদি সেই জন এই অলঙ্কারেতে লোভ তোমার প্রতি যে প্রীতি আর ভালবাসা আছে তাহা ত্যাগ তবে তুমি কি করিবা যেমন স্বর্ণকার বিগ্রহের লোভেতে রের সহিত বহুকালের প্রেম ত্যাগ করিয়াছিল। খোজেস্তা সিলেন যে স্বর্ণকার আর সূত্রধরেতে কিমত ব্যবহার হইয়াছিল বিস্তারিত কহ।

তোতা কহিতে আরম্ভ করিলেক যে এক দেশে এক স্বর্ণকারেতে এক সূত্রধারেতে এমত প্রণয় ছিল যে সকল লোকেরা ইহাদিগকে য়া ইহারা দুই ভ্রাতা এই অনুমান করিত। পরে স্বর্ণকার আর র একত্রে বিদেশ গমন করিয়া এক শহরে পৌঁছাইয়া খরচপত্র হীন আপনারা ঠাওরাইলেক যে এই নগরের মধ্যে এক দেবালয় ছ সেই দেবালয়েতে অনেক স্বর্ণবিগ্রহ আছেন অতএব পরামর্শ যে আমরা ব্রাহ্মণের বেশ ধরিয়া সেই দেবালয়েতে যাইয়া তাদের পূজা-অর্চ্চনা করি যখন অবকাশ পাইব তখন কয়েক হ চুরি করিব এই মন্ত্রনা দুইজনে স্থির করিয়া দেবালয়েতে গিয়া

সেবা পূজাদি আরম্ভ করিলেক আর অন্য ব্রাহ্মণেরা ইহাদের আরাধনা দেখিয়া লজ্জিত হইলেন দুই এক জন ব্রাহ্মণ সেই দেবালয়ের নিকট গমন পুনরায় করিলেন না যদি কেহ তাহাদিগকে জিজ্ঞাসিত যে তোমরা কি কারণে দেবালয় ত্যাগ করিলে তাহারা উত্তর করিতেন যে দুই ব্রাহ্মণ আসিয়া যেরূপ দেবতাদের সেবা ও অর্চ্চনা করিতেছেন তেমন আমরা করিতে না পারিয়া লজ্জিত হইয়া দেবালয় ত্যাগ করিয়াছি। এই প্রকারে ক্রমে ২ পূর্ব্বের সমস্ত ব্রাহ্মণেরা দেবতার প্রাসাদ ত্যাগ করিলেন।

পরে এক দিবস রাত্রিতে স্বর্ণকার আর সূত্রধর সেই সব বিগ্রহ লইয়া আপন দেশের দিগে প্রস্থান করিয়া যখন আপন নগরে পৌঁছিলেন তখন বিগ্রহেরদিগকে এক বৃক্ষের তলে পুঁতিয়া রাখিয়া আপন ২ বাটীতে আসিলেন। এক রাত্রে স্বর্ণকার একাকী যাইয়া সমস্ত বিগ্রহ মৃত্তিকা হইতে উঠিয়া আপন গৃহে আনিলেক। পর দিবস প্রাতে সূত্রধরের কাছে গিয়া কহিলেক যে, ওহে সূত্রধর পূর্ব্বের প্রীতি ভুলিয়া আমার অংশ শুদ্ধ চুরি করিয়া লইলা সে ধন কতকাল ভোগ করিবা। ইহা শুনিয়া সূত্রধর চমৎকৃত হইয়া মনে করিল যে স্বর্ণকার এইমত আমাকে বঞ্চনা করিয়া সকল বিগ্রহ লইলেক ইহাতে সূত্রধর বিবেচনা করিয়া উত্তর করিলেক যে ওহে স্বর্ণকার যাহা তুমি করিয়াছ তাহা আমি বুঝিলাম কিন্তু ঈশ্বরের দিগে দৃষ্টি না করিয়া আমার উপর মিথ্যা অপবাদ দিলে ভাল ঈশ্বর আছেন ইহাই বলিয়া চেষ্টান্তর পাইতে লাগিল। তারপর সূত্রধর বড় সুবোধ স্বর্ণকারের সহিত কলহ করাতে কিছু লভ্য না দেখিয়া নিরস্ত হইল।

কতক দিবস গতে সূত্রধর স্বর্ণকারের অবয়ব এক কাষ্ঠ পুত্তলিকা গঠন করিয়া স্বর্ণকারের বেশের ন্যায় পরিচ্ছদ সেই পুত্তলিকাকে পরাইলেক এবং ভালুক বৎস দুইটি আনিয়া সেই বৎসেরদের খাদ্যদ্রব্য ঐ পুত্তলিকার জামার দামনে আর আস্তিনে রাখিত ভালুক বৎসেরা ক্ষুধিত হইয়া সেই দামন আর আস্তিন্ হইতে ভক্ষনীয় বস্তু লইয়া ভোজন করিত। সূত্রধর দেখিলেক যে বৎসেরদের অত্যন্ত প্রীতি

পুত্তলিকার সহিত হইল তাহার পর সূত্রধর এক দিবস সস্ত্রীক স্বর্ণকারকে আর ২ প্রতিবেশী নারীগণকে আহ্বান করিলেক। স্বর্ণকারের পত্নী আপনার দুই বালককে লইয়া সূত্রধরের আলয়ে আসিলেক। অনন্তর সূত্রধর ঐ বালকেরদিগকে এক স্থানে গোপনে রাখিয়া সেই দুই ভালুক বৎসকে বাহির করিয়া চেঁচাইয়া কহিতে লাগিল এ কি আশ্চর্য দেখিতেছি যে স্বর্ণকারের দুই নন্দন অকস্মাৎ ভালুক বৎসের ন্যায় হইল এ বড় খেদের বিষয় স্বর্ণকার এই বাক্য শুনিয়া সেই স্থানে যাইয়া দেখিয়া সূত্রধরকে কহিলেক যে ওহে সূত্রধর মনুষ্য কখনও ভালুক হয় না এ তোমার মিথ্যা কথা ॥

শেষে স্বর্ণকার আর সূত্রধরে কলহ করিয়া সেই দেশের বিচার কর্তা কাজির নিকট গেল তারপর কাজি সূত্রধরকে জিজ্ঞাসিলেন মনুষ্য কিরূপে ভালুক হইল তাহা কহ। সূত্রধর উত্তর দিলেক যে স্বর্ণকারের বালকেরা একত্র ক্রীড়া করিতেছিল অকস্মাৎ ভূমিতে পড়িয়া ভালুক বৎসের ন্যায় হইল। ইহা শুনিয়া কাজি কহিলেক যে তোমার এ কথার প্রমাণ না পেলে কিমতে প্রত্যয় করি? সূত্রধর কহিলেক যে পূর্ব্বের পুস্তকে আমি দেখিয়াছি এক জন্তু অন্য এক জন্তুর ন্যায় আকৃতি হইয়াছিল কিন্তু পূর্ব্বমত বুদ্ধি ছিল বালকেরা যদি ভালুক হইয়া থাকে তবে স্বর্ণকারকেও চিনিবেক ও আমার কথাও সত্য হইবেক যদ্যপি না হইয়া থাকে তবে স্বর্ণকারকেও চিনিবেক না ও তাহার নিকট যাইবেক না সূত্রধরের এই কথা কাজি গ্রাহ্য করিয়া বৎসরদিগকে আনিতে আজ্ঞা দিলেন। পরে সূত্রধর কাজির আজ্ঞানুসারে ভালুক বৎসেরদিগকে আনিয়া কাছারিতে সকল লোকের মধ্যে ছাড়িয়া দিলেক সেখানে বিস্তর লোক ছিল কিন্তু ভালুক বৎসেরা আর কাহারও নিকট না যাইয়া কাষ্ঠপুত্তলিকার অবয়ব এবং পরিচ্ছদ স্বর্ণকারকে দেখিয়া তাহার পায়েতে আপনারদের মস্তক ঘসিয়া খেলা করিতে লাগিল কাজি ইহা প্রত্যক্ষ দেখিয়া স্বর্ণকারকে কহিলেন ওহে স্বর্ণকার আমার প্রত্যয় হইল যে তোমার পুত্রেরা ভালুক-বৎসের আকৃতি হইয়াছে উহারদিগকে তুমি বাটিতে লইয়া যাও বৃথা কেন সূত্রধরের সহিত কলহ করিতেছ ॥

অনন্তর স্বর্ণকার অনুপায় বুঝিয়া সূত্রধরের বাটীতে আসিয়া সূত্রধরের পদানত হইয়া কহিলেক যে তোমার অংশ দিই নাই এই কারণে তুমি এই প্রকার করিয়াছ এখন তুমি আমাকে ক্ষমা করিয়া আপন অংশ লও এবং আমার ছাওয়ালারদিগকে আমাকে দেহ। সূত্রধর কহিলেক যে তুমি বিশ্বাসঘাতকের কর্ম্ম করিয়াছিলা তে কারণ তোমার বড় পাপ হইয়াছে আর কখন তুমি এমত কার্য করিও না ইহা হইতে মন ফিরাও তবে কিছু আশ্চর্য নহে যে তোমার বালকেরা ভালুক মূর্তি ত্যাগ করিয়া পূর্ব্বাকার হইবেক পরে সূত্রধর স্বর্ণের অংশ বুঝিয়া লইয়া সেই সন্তানেরদিগকে স্বর্ণকারের সাক্ষাতে আনিয়া দিলেক॥

তোতা স্বর্ণকার আর সূত্রধরের কথা সাঙ্গ করিয়া খোজেস্তাকে কহিলেক যে তুমি সালঙ্কারা যাইও না যদি রাজপুত্র তোমার প্রীতি ভুলিয়া সকল গহনা লয় তবে কি করিবা। ইহা শ্রবণ করিয়া খোজেস্তা সমস্ত অলংকার শরীর হইতে খুলিয়া রাখিয়া প্রিয়তমের নিকট গমন করিতে উদ্যত হইলেন ইতিমধ্যে প্রাতঃকাল হইল অতএব সে দিবস যাওয়া হইল না॥

---

—ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর কলেজের (Haileybury) সংস্কৃত এবং বাংলা ভাষার বিদ্বান প্রফেসর শ্রীগ্রেভস চ্যাসনে হটন (Graves Chasney Haughton M. A. F. Rs) কর্ত্তৃক ও ১৮২২ খ্রীঃ প্রকাশিত গ্রন্থ হইতে এই কথাটি পুস্তকে সংকলিত হইল।

□ □

৩

# শকুন্তলার পতিগৃহে যাত্রা

## ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর

প্রস্থান সময় উপস্থিত হইল। গৌতমী, এবং শার্ঙ্গরব ও শারদ্বত নামে দুই শিষ্য, শকুন্তলার সমভিব্যাহারে গমনের নিমিত্ত, প্রস্তুত হইলেন। অনসূয়া ও প্রিয়ংবদা, যথাসম্ভব, বেশভূষার সমাধান করিয়া দিলেন। মহর্ষি, শোকাকুল হইয়া, মনে মনে কহিতে লাগিলেন, অদ্য শকুন্তলা যাইবেক বলিয়া, আমার মন উৎকণ্ঠিত হইতেছে ; নয়ন অনবরত বাষ্পবারিতে পরিপূরিত হইতেছে ; কণ্ঠরোধ হইয়া বাক্‌শক্তিরহিত হইতেছি ; জড়তায় নিতান্ত অভিভূত হইতেছি। কী আশ্চর্য ! আমি বনবাসী, স্নেহবশতঃ আমারও ঈদৃশ বৈক্লব্য উপস্থিত হইতেছে ; না জানি সংসারীরা, এমন অবস্থায় কী দুঃসহ ক্লেশ ভোগ করিয়া থাকে। বুঝিলাম, স্নেহ অতি বিষম বস্তু। অনন্তর, তিনি, শোকাবেগ সংবরণ করিয়া, শকুন্তলাকে কহিলেন, বৎসে ! বেলা হইতেছে, প্রস্থান করো ; আর অনর্থক কালহরণ করিতেছ কেন ? এই বলিয়া তপোবন তরুদিগকে সম্বোধন করিয়া কহিলেন, হে সন্নিহিত তরুগণ ! যিনি তোমাদের জলসেচন না করিয়া কদাচ জলপান করিতেন না ; যিনি ভূষণপ্রিয়া হইয়াও, স্নেহ–বশত, কদাচ তোমাদের পল্লব ভঙ্গ করিতেন না ; তোমাদের কুসুম প্রসবের সময় উপস্থিত হইলে, যাঁহার আনন্দের সীমা থাকিত না ; অদ্য সেই শকুন্তলা পতিগৃহে যাইতেছেন, তোমরা সকলে অনুমোদন করো।

অনন্তর, সকলে গাত্রোত্থান করিলেন। শকুন্তলা গুরুজনদিগকে প্রণাম করিয়া, প্রিয়ংবদার নিকটে গিয়া, অশ্রুপূর্ণ নয়নে কহিতে

লাগিলেন, সখি ! আর্যপুত্রকে দেখিবার নিমিত্ত, আমার চিত্ত নিতান্ত ব্যগ্র হইয়াছে বটে ; কিন্তু, তপোবন পরিত্যাগ করিয়া যাইতে আমার পা উঠিতেছে না। প্রিয়ংবদা কহিলেন, সখী ! তুমিই যে কেবল তপোবন বিরহে কাতর হইতেছ, এরূপ নহে, তোমার বিরহে তপো–বনের কী অবস্থা ঘটিতেছে, দেখো ! জীবমাত্রেই নিরানন্দ ও শোকাকুল ; হরিণগণ, আহার বিহারে পরাঙ্মুখ হইয়া, স্থির হইয়া রহিয়াছে, মুখের গ্রাস মুখ হইতে পড়িয়া যাইতেছে ; ময়ূর ময়ূরী নৃত্য পরিত্যাগ করিয়া, ঊর্ধ্বমুখ হইয়া রহিয়াছে ; কোকিলগণ, আম্রমুকুলের রসাস্বাদে বিমুখ হইয়া, নীরব হইয়া রহিয়াছে ; মধুকর মধুকরী মধুপানে বিরত হইয়াছে, ও গুন্‌গুন্ ধ্বনি পরিত্যাগ করিয়াছে।

কণ্ব কহিলেন, বৎসে ! আর কেন বিলম্ব কর, বেলা হয়। তখন শকুন্তলা কহিলেন, তাত ! বনতোষিনীকে সম্ভাষণ না করিয়া যাইব না। এই বলিয়া, তিনি বনতোষিনীর নিকটে গিয়া কহিলেন, বনতোষিনী, শাখাবাহু–দ্বারা, আমায় স্নেহভরে আলিঙ্গন করো ; আজ অবধি আমি দূরবর্তিনী হইলাম। অনন্তর, অনসূয়া ও প্রিয়ং–বদাকে কহিলেন, সখি ! আমি বনতোষিনীকে তোমাদের হস্তে সমর্পন করিলাম। তাঁহারা কহিলেন, সখি ! আমাদিগকে কাহার হস্তে সমর্পণ করিলে, বলো ! এই বলিয়া উভয়ে শোকাকুল হইয়া, রোদন করিতে লাগিলেন। তখন কণ্ব কহিলেন, অনসূয়ে ! প্রিয়ংবদে ! তোমরা কি পাগল হইলে ? তোমরা কোথায় শকুন্তলাকে সান্ত্বনা করিবে, না হইয়া, তোমরাই রোদন করিতে আরম্ভ করিলে !

এক পূর্ণগর্ভা হরিণী কুটীরের প্রান্তে শয়ন করিয়াছিল। তাহার দিকে দৃষ্টিপাত হওয়াতে, শকুন্তলা কণ্বকে কহিলেন, তাত ! এই হরিণী নির্বিঘ্নে প্রসব হইলে, আমায় সংবাদ দিবে, ভুলিবে না বলো। কণ্ব কহিলেন, না বৎসে, আমি কখনই ভুলিব না।

কতিপয় পদ গমন করিয়া শকুন্তলার গতিভঙ্গ হইল। শকুন্তলা, 'আমার অঞ্চল ধরিয়া কে টানিতেছে' বলিয়া মুখ ফিরাইলেন। কণ্ব

কহিলেন, বৎসে! যার মাতৃবিয়োগ হইলে, তুমি জননীর ন্যায় প্রতিপালন করিয়াছিলে; যার আহারের নিমিত্ত, তুমি সর্বদা শ্যামাক আহরণ করিতে; যাহার মুখ কুশের অগ্রভাগ-দ্বারা ক্ষত হইলে, তুমি ইঙ্গুদী তৈল দিয়া ব্রণ শোষণ করিয়া দিতে; সেই মাতৃহীন হরিণ শিশু তোমার গতিরোধ করিতেছে। শকুন্তলা তাহার গাত্রে হস্তপ্রদান করিয়া কহিলেন, বাছা! আর আমার সঙ্গে আইস কেন? ফিরিয়া যাও; আমি তোমায় পরিত্যাগ করিয়া যাইতেছি। তুমি মাতৃহীন হইলে; আমি তোমায় প্রতিপালন করিয়াছিলাম, এখন আমি চলিলাম; অতঃপর, পিতা তোমার রক্ষণাবেক্ষণ করিবেন। এই বলিয়া শকুন্তলা রোদন করিতে লাগিলেন। তখন কণ্ব কহিলেন, বৎসে! শান্ত হও; অশ্রুবেগের সংবরণ করো, পথ দেখিয়া চলো; উচ্চ নীচ না দেখিয়া পদক্ষেপ করাতে বারংবার আঘাত লাগিতেছে।

এইরূপ নানা কারণে গমনে বিলম্ব দেখিয়া শার্ঙ্গরব কণ্বকে সম্বোধন করিয়া কহিলেন, ভগবান! আপনার আর অধিকদূর সঙ্গে আসিবার প্রয়োজন নাই; এই স্থলেই, যাহা বলিতে হয়, বলিয়া দিয়া, প্রতিগমন করুন। কণ্ব কহিলেন, তবে আইস, এই ক্ষীরবৃক্ষের ছায়ায় দণ্ডায়মান হই। তদনুসারে সকলে সন্নিহিত ক্ষীরপাদপের ছায়ায় অবস্থিত হইলে, কণ্ব, কিয়ৎক্ষণ চিন্তা করিয়া, শার্ঙ্গরবকে কহিলেন বৎস! তুমি, শকুন্তলাকে রাজার সম্মুখে রাখিয়া, তাঁহারে আমার এই আবেদন জানাইবে—আমরা বনবাসী, তপস্যায় কালযাপন করি; তুমি অতি প্রধান বংশে জন্মগ্রহণ করিয়াছ; আর, শকুন্তলা, বন্ধুবর্গের অগোচরে, স্বেচ্ছাক্রমে তোমাতে অনুরাগিণী হইয়াছে; এই সমস্ত বিবেচনা করিয়া, অন্যান্য সহধর্মিনীর ন্যায়, শকুন্তলাকেও স্নেহ-দৃষ্টি রাখিবে, আমাদের এই পর্যন্ত প্রার্থনা; ইহার অধিক ভাগ্যে থাকে ঘটিবেক, তাহা আমাদের বলিয়া দিবার নয়।

মহর্ষি, শার্ঙ্গরবের প্রতি এই সন্দেশ নির্দেশ করিয়া, শকুন্তলাকে সম্বোধন করিয়া কহিলেন, বৎসে! এক্ষণে তোমাকেও কিছু উপদেশ দিব। আমরা বনবাসী বটে, কিন্তু লৌকিক ব্যাপারে নিতান্ত

অনভিজ্ঞ নহি। তুমি পতিগৃহে গিয়া, গুরুজনদিগের শুশ্রূষা করিবে, সপত্নীদিগের সহিত প্রিয়সখি-ব্যবহার করিবে; পরিচারিণীদিগের প্রতি সম্পূর্ন দয়া দাক্ষিণ্য প্রদর্শন করিবে; সৌভাগ্য গর্বে গর্বিত হইবে না; স্বামী কার্কশ্যপ্রদর্শন করিলেও, রোষবশা ও প্রতিকূলচারিণী হইবে না; মহিলারা এরূপ ব্যবহারিণী হইলেই, গৃহিণীপদে প্রতিষ্ঠিতা হয়; বিপরিতকারিণীরা কুলের কণ্টকস্বরূপ। ইহা কহিয়া, বলিলেন, দেখো, গৌতমীই বা কি বলেন। গৌতমী কহিলেন, বধূদিগকে এই বই আর কি বলিয়া দিতে হইবেক? পরে শকুন্তলাকে কহিলেন, বাছা! উনি যে গুলি বলিলেন, সকল মনে রাখিও।

এইরূপে উপদেশদান সমাপ্ত হইলে, কন্ব, শকুন্তলাকে কহিলেন, বৎসে আমরা আর অধিক দূর যাইব না; আমাকে ও সখীদিগকে আলিঙ্গন করো। শকুন্তলা অশ্রুপূর্ন নয়নে কহিলেন, অনসূয়া ও প্রিয়ংবদাও কি এখান হইতে ফিরিয়া যাইবেক? ইহারা সে পর্যন্ত আমার সঙ্গে যাউক। কন্ব কহিলেন, না বৎসে! ইহাদের বিবাহ হয় নাই; অতএব সে পর্যন্ত যাওয়া ভাল দেখায় না; গৌতমী তোমার সঙ্গে যাইবেন। শকুন্তলা, পিতাকে আলিঙ্গন করিয়া, গদগদ স্বরে কহিলেন, তাত! তোমায় না দেখিয়া, সেখানে কেমন করিয়া প্রানধারণ করিব? এই বলিতে বলিতে, তাঁহার দুই চক্ষে ধারা বহিতে লাগিল। তখন কন্ব অশ্রুপূর্ন নয়নে কহিলেন, বৎসে এত কাতর হইতেছ কেন? তুমি, পতিগৃহে গিয়া গৃহিনীপদে প্রতিষ্ঠিত হইয়া, সাংসারিক ব্যাপারে অনুক্ষণ এরূপ ব্যস্ত থাকিবে যে, আমার বিরহজনিত শোক অনুভব করিবার অবকাশ পাইবেনা। শকুন্তলা পিতার চরনে নিপতিত হইয়া, কহিলেন, তাত! আবার, কত দিনে, এই তপবনে আসিব? কন্ব কহিলেন বৎসে! সসাগরা ধরিত্রীর একাধিপতির মহিষী হইয়া এবং অপ্রতিহতপ্রভাব স্বীয় তনয়কে সিংহাসনে সন্নিবেশিত, ও তদীয় হস্তে সমস্ত সাম্রাজ্যের ভার সমর্পিত দেখিয়া, পতিসমভিব্যহারে, পুনরায়, এই শান্তরসাস্পদ তপবনে আসিবে।

শকুন্তলাকে এইরূপ শোকাকুলা দেখিয়া, গৌতমী কহিলেন, বাছা ! আর কেন, ক্ষান্ত হও, যাইবার বেলা বহিয়া যায়; সখীদিগকে যাহা বলিতে হয়, বলিয়া লও; আর বিলম্ব করা যায় না। তখন শকুন্তলা সখীদের নিকট গিয়া কহিলেন, সখী ! তোমরা উভয়ে এক কালে আলিঙ্গন করো। উভয়ে অলিঙ্গন করিলেন। তিন জনেই রোদন করিতে লাগিলেন। কিয়ৎখন পরে সখীরা শকুন্তলাকে কহিলেন সখী, যদি রাজা শীঘ্র চিনিতে না পারেন, তাঁহাকে তদিয় স্বনামাঙ্কিত অঙ্গুরীয় দেখাইয়। শকুন্তলা, শুনিয়া অতিশয় শঙ্কিত হইয়া কহিলেন, সখী তোমরা এমন কথা বলিলে কেন, বলো। তোমাদের কথা শুনিয়া আমার হৃৎকম্প হইতেছে। সখীরা কহিলেম, না সখী! ভীত হইও না। স্নেহের স্বভাবই এই, অকারনে আশঙ্কা করে।

এই রূপে ক্রমে ক্রমে, সকলের নিকট বিদায় লইয়া, শকুন্তলা গৌতমী প্রভৃতি সমভিব্যাহারে, দুষ্যান্তরাজধানী উদ্দেশে প্রস্থান করিলেন। কণ্ব অনুসূয়া ও প্রিয়ংবদা, এক দৃষ্টিতে শকুন্তলার দিকে চাহিয়া রহিলেন। ক্রমে ক্রমে, শকুন্তলা দৃষ্টিপথের বহির্ভূত হইলে, অনুসূয়া ও প্রিয়ংবদা উচ্চৈঃস্বরে রোদন করিতে লাগিলেন। মহর্ষি দীর্ঘনিশ্বাস পরিত্যাগ করিয়া কহিলেন, অনুসূয়ে, প্রিয়ংবদে, তোমাদের সহচরী দৃষ্টিপথের বহির্ভূত হইয়াছেন; এক্ষনে, শোকাবেগ সংবরন করিয়া, আমার সহিত আশ্রমে প্রতিগমন করো। এই বলিয়া মহর্ষি আশ্রমাভিমুখে প্রস্থান করিলেন, এবং তাঁহারাও তাঁহার অনুগামিনী হইলেন। যাইতে যাইতে মহর্ষি মনে মনে কহিতে লাগিলেন, যেমন, স্থাপিত ধন ধনস্বামীর হস্তে প্রত্যর্পিত হইলে, লোক নিশ্চিন্ত ও নিরুদ্‌বেগ হয়; তদ্রূপ, অদ্য আমি শকুন্তলাকে পতিগৃহে প্রেরণ করিয়া, নিশ্চিন্ত ও নিরুদ্‌বেগ হইলাম।

——**——

৪

# কাঁকন মালা, কাঞ্চন মালা

## দক্ষিনারঞ্জন মিত্র-মজুমদার

(ঠাকুরমার ঝুলি)

(১)

এক রাজপুত্র আর রাখাল, দুই জনে বন্ধু। রজপুত্র প্রতিজ্ঞা করি-লেন, যখন তিনি রাজা হইবেন, রাখাল বন্ধুকে তাঁহায় মন্ত্রি করিবেন। রাখাল বলিল — "আচ্ছা"

দুই জনে মনের সুখে থাকেন। রাখাল মাঠে গরু চরাইয়া আসে, দুই বন্ধুতে গলাগলি হইয়া গাছতলে বসেন। রাখাল বাঁশী বাজায়, রাজপুত্র শোনেন এইরূপে দিন যায়।

(২)

রাজপুত্র রাজা হইলেন। রাজা রাজপুত্রের কাঞ্চনমালা রাণী, ভাণ্ডার ভরা মানিক,—কোথাকার রাখাল, সে আবার বন্ধু! রাজপুত্রের রাখালের কথা আর মনেই রহিল না।

এক দিন রাখাল আসিয়া রাজদুয়ারে ধর্ণা দিল "বন্ধুর রাণী কেমন দেখাইল না।" দুয়ারি তাহাকে "দূর দূর" করিয়া খেদাইয়া দিল। মনের কষ্টে রাখাল কোথায় গেল কেহই জানিল না।

(৩)

পরদিন ঘুম হইতে উঠিয়া রাজা চোখ মেলিতে পারেন না। কি হইল, কি হইল ?— রাণী দেখেন, সকলে দেখে, রাজার মুখময় সূঁচ, গা-ময় সূঁচ, মাথার চুল পর্য্যন্ত সূঁচ হইয়া গিয়াছে। এ কি হইল ? রাজপুরীতে কান্নাকাটী পড়িল।

রাজা খাইতে পারেন না, শুইতে পারেন না কথা কহিতে পারেন। না। রাজা মনে মনে বুঝিলেন, রাখাল-বন্ধুর কাছে প্রতিজ্ঞা করিয়া প্রতিজ্ঞা ভাঙ্গিয়াছে, সেই পাপে এ-দশা হইল। কিন্তু মনের কথা কাহাকেও বলিতে পারেন না।

সুঁচরাজার রাজসংসার অচল হইল,- সুঁচরাজা মনের দুঃখে মাথা নামাইয়া বসিয়া থাকেন; রাণী কাঞ্চনমালা দুঃখে কষ্টে কোন রকমে রাজত্ব চালাইতে লাগিলেন।

( ৪ )

একদিন রাণী নদীর ঘাটে স্নান করিতে গিয়াছেন, কাহার এক পরমাসুন্দরী মেয়ে আসিয়া কহিল,— "রাণী যদি দাসী কিনেন, তো, আমি দাসী হইব।" রাণী বলিলেন- "সুঁচরাজার সুঁচ খুলিয়া দিতে পার তো আমি দাসী কিনি।"

দাসী স্বীকার করিল।

তখন রাণী হাতের কাঁকন দিয়া দাসী কিনিল। দাসী বলিল, রাণী মা, তুমি বড় কাহিল হইয়াছ; কতদিন না-জানি ভাল করিয়া খাওনা, নাও না। গায়ের গহনা ঢিলা হইয়াছে, মথার চুল জটা দিয়াছে। তুমি গহনা খুলিয়া রাখ, বেশ করিয়া ক্ষার-খৈল দিয়া স্নান করাইয়া দেই"।

রাণী বলিলেন,— "না মা কি আর স্নান করিব,— থাক।" দাসী তাহা শুনিল না; রাণীর গায়ের গহনা খুলিয়া ক্ষার-খৈল মাখাইয়া দিল। দিয়া বলিল "মা, এখন ডুব দাও।"

রাণী গলা জলে নামিয়া ডুব দিলেন। দাসী চক্ষের পলকে রাণীর কাপড় পরিয়া, রাণীর গহনা গায়ে দিয়া ঘাটের উপর উঠিয়া ডাকিল,—

দাসী লো দাসী পান-কৌ।
ঘাটের উপর রাঙ্গা বৌ!
রাজার রাণী কাঁকনমালা ;-
ডুব দিবি আর কত বেলা?"

রাণী ডুব দিয়া উঠিয়া দেখেন, দাসী রাণী হইয়াছে, তিনি বাঁদী হইয়াছেন। রাণী কপালে চড় মারিয়া, ভিজা চুলে কাঁপিতে কাঁপিতে কাঁকনমালার সঙ্গে চলিলেন।

(৫)

রাজপুরীতে গিয়া কাঁকনমালা পুরী মাথায় করিল। মন্ত্রিকে বলে, "আমি নাইয়া আসিতেছি, হাতি ঘোড়া সাজাও নাই কেন?" পাত্রকে বলে, –"আমি নাইয়া আসিব, দোল-চৌদলা পাঠও নাই কেন?" মন্ত্রির, পাত্রের গর্দ্দান গেল।

সকলে চমকিল, এ আবার কি! – ভয়ে কেহ কিছু বলিতে পারিল না। কাঁকনমালা রাণী হইয়া বসিল, কাঞ্চনমালা দাসী হইয়া রহিলেন! রাজা কিছুই জানিতে পারিলেন না।

(৬)

কাঞ্চনমালা আঁস্তাকুড়ে বসিয়া, মাছ কোটেন আর কাঁদেন,—

"হাতের কাঁকন দিয়া কিনলাম দাসী,
সে হইল রাণী, আমি হলাম বাঁদি
কি বা পাপে সোনার রাজার রাজ্য গেল ছার—
কি বা পাপে ভাঙ্গিল কপাল কাঞ্চনমালার?

রাণী কাঁদেন আর চোখের জলে ভাসেন।

রাজার কষ্টের সীমা নাই। গায়ে মাছি ভিন্ ভিন্, সূঁচের জ্বালায় গা- মুখ চিন্ চিন্, কে বাতাস করে, কে বা ওষুধ দেয়!

(৭)

এক দিন ক্ষার- কাপড় ধুইতে কাঞ্চনমালা নদীর ঘাটে গিয়াছেন। দেখেন, এক জন মানুষ একরাশ সূতা লইয়া গাছ তলায় বসিয়া বসিয়া বলিতেছে,—

"পাই এক হাজার সূঁচ,
তবে খাই তরমুজ!
সূঁচ পেতাম পাঁচ হাজার,
তবে যেতাম হাটবাজার!
যদি পাই লাখ লাখ—
তবে দেই রাজ্যপাট !!"

রাণী, শুনিয়া আস্তে আস্তে গিয়া বলিলেন, "কে বাছা সূঁচ চাও; আমি দিতে পারি। তা সূঁচ কি তুমি তুলিতে পারিবে?

শুনিয়া মানুষটা চুপ চাপ সূতার পুঁটলি তুলিয়া রাণীর সঙ্গে চলিল।

( ৮ )

পথে যাইতে যাইতে কাঞ্চনমালা, মানুষটির কাছে আপনার দুঃখের কথা সব বলিলেন। শুনিয়া মনুষ বলিল "আচ্ছা!"

রাজপুরিতে গিয়া মানুষ রাণীকে বলিল, — "রাণীমা, রাণীমা, আজ পিঠ কুড়ুলির ব্রত, রাজ্যে পিঠা বিলাইতে হয়। আমি লাল-সূতা নীলসূতা রাঙ্গাইয়া দি, আপনি গিয়া আঙ্গিনায় আল্‌পনা দিয়া পিড়ী সাজাইয়া দেন; ও দাসী-মানুষ যোগাড় যাগাড় দিক।"

রাণী আহ্লাদে আটখানা হইয়া বলিলেন, - "তা কেন, হইল, হইল দাসী, দাসী ও আজ পিঠা করুক।" তখন রাণী আর দাসী দুইজনে পিঠা করিতে গেলেন।

ও মা! রাণী যে পিঠা করিলেন, - আস্কে পিঠা, চাস্কে পিঠা ঘাস্কে পিঠা! দাসী, - চন্দ্রপুলি, মোহনবাঁশী, ক্ষীরমুরলি, চন্দনপাতা এই সব পিঠা করিয়াছেন।

মানুষ বুঝিল যে, কে রাণী আর কে দাসী। পিঠে সিঠে করিয়া দুই জনে আল্‌পনা দিতে গেলেন। রাণী একমণ চাল বাটিয়া সাত

কলস জলে গুলিয়া এই এক গোছা শনের নুড়ি ডুবাইয়া, সারা আঙ্গিনা লেপিতে বসিলেন। এখানে এক খাবল দেন, ওখানে এক খাবল দেন।

দাসী, আঙ্গিনায় এক কোনে একটু ঝাড়-ঝুড় দিয়া পরিষ্কার করিয়া, একটুকু চালের গুঁড়ায় খানিকটা জল মিশাইয়া, এতটুকু নেকড়া ভিজাইয়া, আস্তে আস্তে, পদ্মলতা আঁকিলেন, পদ্মলতার পাশে সোনার সাত কলস আঁকিলেন ; কলসের উপর চূড়া, দুই দিকে ধানের ছড়া, ময়ূর, পুতুল, মা-লক্ষীর সোনা-পায়ের দাগ, এই সব আঁকিয়া দিলেন।

তখন মানুষ কাঁকনমালাকে ডাকিয়া বলিল,- "ও বাঁদি! এই মুখে রাণী হইয়াছিস ? —

হাতের কাঁকনের নাগন্ দাসী !
সেই হইল রাণী, রাণী হইলেন দাসী !

ভাল চাহিস্ তো স্বরূপ-কথা ক'।"

কাঁকনমালার গায়ে আগুনের হল্‌কা পড়িল। কাঁকনমালা গর্জ্জিয়া উঠিয়া বলিল,—"কে রে পোড়ারমুখো, দূর হ'বি তো হ'।" জল্লাদকে ডাকিয়া বলিল,— "দাসীর আর ঐ নির্ব্বংশের গর্দ্দান নেও ; ওদের রক্ত দিয়া আমি স্নান করিব, তবে আমার নাম কাঁকনমালা।"

জল্লাদ গিয়া দাসী আর মানুষকে ধরিল। তখন মানুষটা পুঁটলী খুলিয়া বলিল,—

সূতন সূতন নট্‌খটি !
রাজার রজ্যে ঘট্‌মটি।
সূতন সূতন নেবোর পো ,
জল্লাদ কে বেঁধে থো।

এক গোছা সূতা গিয়া জল্লাদকে আষ্টে-পিষ্টে বাঁধিয়া থুইল। মানুষটা আবার বলিল,— "সূতন তুমি কার ?"—

সূতা বলিল,— পুঁটলী যার তার।"
মানুষ বলিল,— যদি সূতন আমার খাও।"
কাঁকনমালার নাকে যাও।"

সূতার দুই গুটি গিয়া কাঁকনমালার নাকে ঢিবি হইয়া বসিল। কাঁকনমালা ব্যস্তে-মস্তে ঘরে উঠিয়া বলিতে লাগিল,— "দুঁয়ার দাঁও, দুঁয়ার দাঁও, এঁটা পাঁগন, দাঁসী পাঁগন নিঁয়া আঁসিয়াছে।"

পাগল তখন মন্ত্র পড়িতেছে,—

সূতন্ সূতন্ সরুলি, কোন দেশে ঘর?
সূঁচ রাজার সূঁচে গিয়ে আপ্‌নি পর্।"

দেখিতে না দেখিতে হিল্ হিল্ করিয়া লাখ সূতা রাজার গায়ের লাখ সূচে পরিয়া গেল।

তখন সূঁচেরা বলিল,—

"সূতার পরণ সীলি-সীলি কোন ফুঁড়ণ দি।"

মানুষ বলিল,—

"নাগন দাসী কাঁকনমালার চোখ মুখটি।"

রাজার গায়ের লাখ সূঁচ উঠিয়া গেল, লাখ সূঁচে কাঁকনমালার চোখ মুখ সিলাই করিয়া রহিল। কাঁকনমালার যে ছট্‌ফটি!

রাজা চক্ষু চাহিয়া দেখেন,—রাখাল-বন্ধু!

রাজায় রাখালে কোলাকুলি করিলেন। রাজার চোখের জলে রাখাল ভাসিল, রাখালের চোখের জলে রাজা ভাসিলেন। রাজা বলিলেন,— "বন্ধু আমার দোষ নিও না, শত জন্ম তপস্যা করিয়াও তোমার মত বন্ধু পাইব না। আজ হইতে তুমি আমার মন্ত্রি। তোমাকে ছাড়িয়া আমি এত কষ্ট পাইলাম,— আর ছাড়িবনা।"

রাখাল বলিল,— "আচ্ছা! তা তোমার সেই বাঁশীটি যে হারাইয়া ফেলিয়াছে; একটি বাঁশী দিতে হইবে!"

রাজা রাখাল বন্ধুকে সোনার বাঁশী তৈয়ারী করাইয়া দিলেন।

তাহার পর সূঁচের জ্বালায় দিন রাত ছট্-ফট্ করিয়া কাঁকনমালা মরিয়া গেল। কাঞ্চনমালার দুঃখ ঘুচিল।

তখন, রাখাল, সারাদিন মন্ত্রির কাজ করেন, রাত্রে চাঁদের আলোতে আকাশ ভরিয়া গেলে, রাজাকে লইয়া গিয়া নদীর ধারে সেই গাছের তলায় বসিয়া সোনার বাঁশী বাজান। রাজা গলাগলি করিয়া মন্ত্রী-বন্ধুর বাঁশী শোনেন।

রাজা, রাখাল, আর কাঞ্চনমালার সুখে দিন যাইতে লাগিল।



৫

# বসন্তের কোকিল

## বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

( কমলাকান্তের উক্তি )

তুমি বসন্তের কোকিল, বেশ লোক। যখন ফুল ফুটে, দক্ষিণ বাতাস বহে, এ সংসার সুখের স্পর্শে শিহরিয়া ওঠে, তখন তুমি আসিয়া রসিকতা আরম্ভ কর। আর যখন দারুন শীতে জীবলোকে থরথরি কম্প লাগে, তখন কোথায় থাক, বাপু? শ্রাবণের ধারায় আমার চালা ঘরে নদী বহে, যখন বৃষ্টির চোটে কাক চিল ভিজিয়া গোময় হয়, তখন তোমার মাজা মাজা কালো কালো দুলালী ধরনের শরীর খানি কোথায় থাকে? তুমি বসন্তের কোকিল, শীত বর্ষার কেহ নও।

রাগ করিও না— তোমার মত আমাদের মাঝখানে অনেক আছেন। যখন নসীবাবুর তালুকের খাজনা আসে, তখন, মানুষ-কোকিলে তাঁহার গৃহকুঞ্জ পুরিয়া যায় — কত টিকি, ফোঁটা, তেড়ি চশমার হাট লাগিয়া — কত কবিতা, শ্লোক, গীত, হেটো ইংরেজী, মেঠো ইংরেজী, চোরা ইংরেজী, ছেঁড়া ইংরেজীতে নসীবাবুর বৈঠক-খানা পারাবত কাকলী সংকুল গৃহসৌধবৎ মুখরিত হইয়া উঠে। যখন তাঁহার বাড়ীতে নাচ গান যাত্রা পর্ব উপস্থিত হয়, তখন দলে দলে মানুষ-কোকিল আসিয়া তাঁহার ঘরবাড়ি আঁধার করিয়া তুলে। কেহ খায়, কেহ গায়, কেহ হাসে, কেহ কাসে, কেহ তামাক পোড়ায়, কেহ কেহ হাসিয়া বেড়ায়, কেহ মাত্রা চড়ায়, কেহ টেবিলের নীচে গড়ায়। যখন নসীবাবু বাগানে যান, তখন মানুষ-কোকিল তাঁহার সঙ্গে পিঁপড়ার সারি দেয়। আর, যে রাত্রে অবিশ্রান্ত বৃষ্টি হইতেছিল,

আর নসীবাবুর পুত্রটির অকালে মৃত্যু হইল, তখন তিনি একটি লোক পাইলেন না। কাহারও অসুখ এ জন্য আসিতে পারিলেন না; কাহারও বড়ো সুখ, একটি নাতি হইয়ছে, এজন্য আসিতে পারিলেন না; কাহারও সমস্ত রাত্রি নিদ্রা হয় নাই, এ জন্য আসিতে পারিলেন না; কেহ সমস্ত রাত্রি ঘোর নিদ্রায় অভিভূত, এজন্য আসিতে পারিলেন না; আসল কথা, সেদিন বর্ষা, বসন্ত নহে, বসন্তের কোকিল সেদিন আসিবে কেন?

তা, ভাই বসন্তের কোকিল, তোমার দোষ নাই, তুমি ডাকো! ঐ অশোকের ডালে বসিয়া, রাঙা ফুলের রাশির মধ্যে কাল শরীর, জ্বলন্ত আগুনের মধ্যগত কালো বেগুনের মতো লুকাইয়া রাখিয়া একবার তোমার ঐ পঞ্চম স্বরে কু-উঃ বলিয়া ডাকো। তোমার ঐ কু-উঃ রবটি আমি বড় ভালবাসি। তুমি নিজে কাল, পরান্নপ্রাতি-পালিত, তোমার চক্ষে সকলই "কু"; তবে যত পার ঐ পঞ্চমস্বরে ডাকিয়া বলো "কু-উঃ"। যখন এ পৃথিবিতে এমন কিছু সুন্দর সামগ্রী দেখিবে যে, তাহাতে তোমার দ্বেষ হিংসা ঈর্ষার উদয় হয়, তখনই উচ্চ ডালে বসিয়া ডাকিয়া বলিও "কু-উঃ"; কেন না, তুমি সৌন্দর্যশূন্য, পরান্নপ্রাতিপালিত। যখনই দেখিবে, লতা সন্ধ্যার বাতাস পাইয়া উপর্যুপরি বিন্যস্ত পুষ্প-স্তবক লইয়া দুলিয়া উঠিল, অমনি সুগন্ধের তরঙ্গ ছুটিল, তখনই ডাকিয়া বলিও "কু-উঃ" যখনই দেখিবে অসংখ্য গন্ধরাজ এক কালে ফুটিয়া আপনাদিগের গন্ধে আপনারা বিভোর হইয়া এ উহার গায়ে ঢলিয়া পড়িতেছে, তখনই তোমার সেই ডাল হইতে ডাকিয়া বলিও "কু-উঃ"। যখন দেখিবে বকুলের অতি ঘনবিন্যস্ত মধুরশ্যামল স্নিগ্ধোজ্জ্বল পত্ররাশির শোভা আর গাছে ধরে না (পূর্ণযৌবনা সুন্দরীর লাবণ্যের ন্যায় হাসিয়া হাসিয়া, ভাসিয়া ভাসিয়া, হেলিয়া দুলিয়া, ভাঙিয়া গলিয়া উছলিয়া উঠিতেছে) — তাহার অসংখ্য প্রস্ফুট কুসুমের গন্ধে আকাশ মাতিয়া উঠিতেছে, তখন তাহারই আশ্রয়ে বসিয়া, সেই পাতার স্পর্শে অঙ্গ শীতল করিয়া, সেই গন্ধে দেহ পবিত্র করিয়া, সেই বকুলকুঞ্জ হইতে ডাকিও "কু-উঃ"।

যখন দেখিবে, শুভ্রমুখী সুন্দরী নবমল্লিকা সন্ধ্যাশিশিরে সিক্ত

হইয়া, আলোকপ্রাখর্যের হ্রাস দেখিয়া, ধীরে ধীরে মুখখানি খুলিতে সাহস করিতেছে — স্তরে স্তরে অসংখ্য অকলঙ্ক দলরাজি বিকসিত করিবার উপক্রম করিতেছে — যখন দেখিবে যে, ভ্রমর সে রূপ দেখিয়া আদরেতে আগুসারি কণ্ঠভরা গুন্ গুন্ মধু ঢালিয়া দিতেছে— তখন, হে কালামুখ, আবার "কু-উঃ" বলিয়া ডাকিয়া মনের জ্বালা নিবাইও

ঐটি তোমার জিত, ঐ পঞ্চমস্বর। নহিলে, তোমার ও "কু-উঃ" কেহ শুনিত না। এ পৃথিবীতে গ্লাডষ্টন ডিস্রেলি প্রভৃতির ন্যায়, তুমি কেবল গলাবাজিতে জিতিয়া গেলে, নহিলে অত কালো চলিত না; তোমার চেয়ে হাঁড়িচাচা ভাল।

তবে কোকিল, তুমি প্রকৃতির মহা-পার্লিয়ামেণ্টে দাঁড়াইয়া, নক্ষত্রময়, নীলচন্দ্রাতপমণ্ডিত, গিরিনদী-নগরকুঞ্জাদি বেঞ্চে সুসজ্জিত, ঐ মহাসভাগৃহে তোমার ঐ মধুর পঞ্চমস্বরে "কু-উঃ"! বলিয়া ডাক- সিংহাসন হইতে হেস্‌টিংস পর্যন্ত সকলে কাঁপিয়া উঠুক। "কু-উঃ"! ভালো, তাই; ও কলকণ্ঠে কু বলিলে কু মানিব, সু বলিলে সু মানিব। কু বৈকি সব কু। লতায় কণ্টক আছে; কুসুমে কীট আছে; গন্ধে বিষ আছে; পত্র শুষ্ক হয়; রূপ বিকৃত হয়। কু-উঃ বটে – তুমি গাও। কিন্তু তুমি ঐ পঞ্চমস্বরে বলিলেই কু মানিব—নচেৎ কুঁকড়ো বাবাজি "কক্ক ক্ক ক" বলিয়া আমার সুখের প্রভাতনিদ্রাকে কু বলিলে আমি মানিব না। তার গলা নাই। গলাবাজিতে সংসার শাসিত হয় বটে, কিন্তু কেবল চেঁচাইলে হয় না; যদি শব্দমন্ত্রে সংসার করিবে, তবে যেন তোমার স্বরে পঞ্চম লাগে।

এখন আয় পাখি! তোতে আমাতে একবার পঞ্চম গাই। তুই ও যে, আমি ও সে — সমান দুঃখের দুঃখী, সমান সুখের সুখি। তুই এই পুষ্পকাননে, বৃক্ষে বৃক্ষে, আপনার আনন্দে গাইয়া বেড়াস আমি ও এই সংসার কাননে, গৃহে গৃহে আপনার আনন্দে এই দপ্তর লিখিয়া বেড়াই – আয় ভাই, তোতে আমাতে মিলে মিশে পঞ্চম গাই। তোরও

কেহ নাই, আনন্দ আছে ; আমারও কেহ নাই আনন্দ আছে। তোর পুঁজিপাটা ঐ গলা, আমার পুঁজিপাটা এই আফিমের ডেলা ; তুই এ সংসারে পঞ্চমস্বর ভালবাসিস, আমিও তাই – তুই পঞ্চমস্বরে কাকে ডাকিস ? আমিই বা কাকে ? বল্ দেখি পাখি, কাকে ?

যে সুন্দর তাকেই ডাকি ; যে ভাল তাকেই ডাকি। যে আমার ডাক শুনে, তাকেই ডাকি। এই যে আশ্চর্য ব্রহ্মাণ্ড দেখিয়া, কিছুই বুঝিতে না পারিয়া; বিস্মিত হইয়া আছি, ইহাকেই ডাকি। এই অনন্ত সুন্দর জগৎ-শরীরে যিনি আত্মা, তাঁহাকে ডাকি ; আমি ও ডাকি, তুই ও ডাকিস। জানিয়া ডাকি, না জানিয়া ডাকি সমান কথা। তুই ও কিছু জানিস না, আমি ও জানি না ; তোর ও ডাক পৌঁছিলে আমার ও পৌঁছিবে। যদি সর্বশব্দগ্রাহী কোন কর্ণ থাকে, তবে তোর ডাক পৌঁছবে না কেন ? আয় ভাই, একবার মিলে মিশে দুই জনে পঞ্চমস্বরে ডাকি।

তবে কুহুরবে সাধা গলায় কোকিল একবার ডাক্ দেখি রে ! কণ্ঠ নাই বলিয়া আমার মনের কথা কখনও বলিতে পারিলাম না। যদি তোর এই ভুবন-ভুলানো স্বর পাইতাম তো বলিতাম। তুই আমার সেই মনের কথা প্রকাশ করিয়া দিয়া এই পুষ্পময় কুঞ্জবনে একবার ডাক্ দেখি রে ! কী কথাটি 'বলিব বলিব' মনে করি বলিতে জানি না ; সেই কথাটি তুই বল্ দেখি রে ! কমলাকান্তের মনের কথা এ জন্মে আর বলা হইল না – কোকিলের কণ্ঠপাই, অমানুষী ভাষা পাই, আর নক্ষত্রদিগকে শ্রোতা পাই, তবে মনের কথা বলি। এ নিলাম্বর মধ্যে প্রবেশ করিয়া, ঐ নক্ষত্রমণ্ডলী মধ্যে উড়িয়া, কখনও কি "কুহু" বলিয়া ডাকিতে পাইব না ? আমি না পাই, তুই কোকিল আমার হয়ে একবার ডাক্ দেখি রে !



৬

# সাগরসঙ্গমে নবকুমার

## বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

( কপাল কুণ্ডলা )

প্রায় দুই শত পঞ্চাশ বৎসর পূর্বে এক দিন মাঘ মাসের রাত্রি-শেষে একখানি যাত্রীর নৌকা গঙ্গাসাগর হইতে প্রত্যাগমন করিতেছিল পর্তুগীস ও অন্যান্য নাবিকদস্যুদিগের ভয়ে যাত্রীর নৌকা দলবদ্ধ হইয়া যাতায়াত করাই তৎকালের প্রথা ছিল ; কিন্তু এই নৌকা-রোহীরা সঙ্গিহীন। তাহার কারন এই যে, রাত্রিশেষে ঘোরতর কুজ্‌ঝটিকা দিগন্ত ব্যাপ্ত করিয়াছিল ; নাবিকেরা দিঙ্‌নিরূপণ করিতে না পারিয়া বহর হইতে দূরে পড়িয়াছিল। এক্ষণে কোন দিকে কোথায় যাইতেছে, তাহারা কিছুই নিশ্চয়তা ছিল না। নৌকা-রোহিগণ অনেকেই নিদ্রা যাইতেছিলেন। এক জন প্রাচীন এবং এক জন যুবা পুরুষ, এই দুই জন মাত্র জাগ্রত অবস্থায় ছিলেন। প্রাচীন যুবকের সহিত কথোপকথন করিতে ছিলেন। বারেক কথাবর্তা স্থগিত রাখিয়া বৃদ্ধ নাবিক দিগকে জিজ্ঞাসা করিলেন, "মাঝি, আজ কত দূর যেতে পারবি ?"

মাঝি কিছু ইতস্তত করিয়া বলিল, "বলিতে পারিলাম না।" বৃদ্ধ ক্রুদ্ধ হইয়া মাঝিকে তিরস্কার করিতে লাগিলেন। যুবক কহিলেন, "মহাশয়, যাহা জগদীশ্বরের হাতে, তাহা পণ্ডিতে বলিতে পারেনা – ও মূর্খ কী প্রকারে বলিবে ? আপনি ব্যাস্ত হইবেন না।"

বৃদ্ধ উগ্রভাবে কহিলেন, "ব্যাস্ত হব না ? বল কী ? বেটারা বিশ পঁচিশ বিঘার ধান কাটিয়া লইয়া গেল, ছেলেপিলে সম্বৎসর খাবে কী ?"

এ সংবাদ তিনি সাগরে উপনীত হইলে পরে পশ্চাদাগত অন্য যাত্রীর মুখে পাইয়াছিলেন। যুবা কহিলেন, "আমি তো পূর্বেই বলিয়াছিলাম, মহাশয়ের বাটীতে অভিভাবক আর কেহ নাই – মহাশয়ের আসা ভাল হয় নাই।"

প্রাচীন পূর্ববৎ উগ্রভাবে কহিলেন, "আসব না? তিন কাল গিয়ে এক কালে ঠেকেছে! এখন পরকালের কর্ম করিবনা তো কবে করিব?"

যুবা কহিলেন, "যদি শাস্ত্র বুঝিয়া থাকি, তবে তীর্থদর্শনে যে রূপ পরকালের কর্ম হয়, বাটী বসিয়াও সেরূপ হইতে পারে।"

বৃদ্ধ কহিলেন, "তবে তুমি এলে কেন?"

যুবা উত্তর করিলেন, "আমি তো আগেই বলিয়াছি যে, সমুদ্র দেখিব বড় সাধ ছিল, সেই জন্যই আসিয়াছি।" পরে অপেক্ষাকৃত মৃদুস্বরে কহিতে লাগিলেন, "আহা কী দেখিলাম! জন্মজন্মানন্তরেও ভুলিবনা–

দূরাদয়শ্চক্রনিভস্য তন্বী তমালতালীবনরাজিনীলা।
আভাতি বেলা লবণাম্বুরাশের্ধারানিবদ্ধেব কলঙ্করেখা।"

বৃদ্ধের শ্রুতি কবিতার প্রতি ছিলনা, নাবিকেরা পরস্পর যে কথোপকথন করিতেছিল, তাহাই একতান-মনা হইয়া শুনিতে ছিলেন।

একজন নাবিক অপরকে কহিতেছিল, "ও ভাই, এত বড় কাজটা খারাবি হল — এখন কি বার-দরিয়ায় পড়লেম, কি কোন্ দেশে এলেম, তা যে বুঝতে পারি না।"

বক্তার স্বর অত্যন্ত ভয়কাতর। বৃদ্ধ বুঝিলেন যে, কোন বিপদ্ আশঙ্কার কারণ উপস্থিত হইয়াছে। সশঙ্কচিত্তে জিজ্ঞাসা করিলেন, "মাঝি, কি হয়েছে? মাঝি উত্তর করিল না। কিন্তু যুবক উত্তরের প্রতিক্ষা না করিয়া বাহিরে আসিলেন। আসিয়া দেখিলেন যে, প্রায় প্রভাত হইয়াছে। চতুর্দিক অতিগাঢ় কুজ্‌ঝটিকায় ব্যাপ্ত হইয়াছে–

আকাশ, নক্ষত্র, চন্দ্র, উপকূল, কোন দিকে কিছুই দেখা যাইতেছে না। বুঝিলেন, নাবিকদিগের দিগ্‌ভ্রম হইয়াছে। এক্ষণে কোন্‌ দিকে যাইতেছে তাহার নিশ্চয়তা পাইতেছেনা – পাছে বাহির–সমুদ্রে পড়িয়া অকূলে মারা যায় এই আশঙ্কায় ভীত হইয়াছে।

হিমনিবারণ – জন্য সম্মুখে আবরণ দেওয়া ছিল, এজন্য নৌকার ভিতর হইতে আরোহিরা এ সকল বিষয় কিছুই জানিতে পারেন নাই। কিন্তু নব্য যাত্রী অবস্থা বুঝিতে পারিয়া বৃদ্ধকে সবিশেষ কহিলেন ; তখন নৌকামধ্যে মহাকোলাহল পড়িয়া গেল। যে কয়েকটি স্ত্রীলোক নৌকামধ্যে ছিল, তন্মধ্যে কেহ কেহ কথার শব্দে জাগিয়াছিল, শুনিবা মাত্র তাহারা আর্তনাদ করিয়া উঠিল। প্রাচীন কহিলেন, "কেন্‌রায় পড়! কেন্‌রায় পড়! কেন্‌রায় পড়!"

নব্য ঈষৎ হাসিয়া কহিলেন, "কেনারা কোথায় তাহা জানিতে পারিলে এত বিপদ্‌ হইত কেন?"

ইহা শুনিয়া নৌকারোহীদিগের কোলাহল আরও বৃদ্ধি পাইল। নব্য যাত্রী কোন মতে তাহাদিগকে স্থির করিয়া নাবিকদিগকে কহিলেন, "আশঙ্কার বিষয় কিছুই নাই, প্রভাত হইয়াছে – চারি–পাঁচ দণ্ডের মধ্যে অবশ্য সূর্যোদয় হইবে। চারি–পাঁচ দণ্ডের মধ্যে নৌকা কদাচ মারা যাইবেনা। তোমরা এক্ষণে বাহন বন্ধ করো স্রোতে যেথায় যায় যাক। পশ্চাৎ রৌদ্র হইলে পরামর্শ করা যাইবে।"

নাবিকেরা এই পরামর্শে সম্মত হইয়া তদনুরূপ আচরণ করিতে লাগিল।

অনেক্ষন পর্যন্ত নাবিকেরা নিশ্চেষ্ট হইয়া রহিল। যাত্রীরা ভয়ে কণ্ঠাগতপ্রাণ। বেশী বাতাস নাই। সুতরাং তাঁহারা তরঙ্গান্দোলন–কম্প বড়ো জানিতে পারিলেন না। তথাপি সকলেই, মৃত্যু নিকট নিশ্চিত করিলেন। পুরুষেরা নিঃশব্দে দুর্গানাম জপ করিতে লাগিলেন, স্ত্রীলোকেরা সুর তুলিয়া বিবিধ শব্দবিন্যাসে কাঁদিতে

লাগিল। একটি স্ত্রীলোক গঙ্গাসাগরে সন্তান বিসর্জন করিয়া আসিয়াছিল, ছেলে জলে দিয়া আর তুলিতে পারেনাই – সেই কেবল কাঁদিল না।

প্রতিক্ষা করিতে করিতে অনুভবে বেলা প্রায় এক প্রহর হইল। এমত সময়ে অকস্মাৎ নাবিকেরা দরিয়ায় পাঁচ-পীরের নাম কীর্তিত করিয়া মহাকোলাহল করিয়া উঠিল। যাত্রীরা সকলেই জিজ্ঞাসা করিয়া উঠিল, "কী! কী! মাঝি, কী হইয়াছে?" মাঝিরাও এক বাক্যে কোলাহল করিয়া কহিতে লাগিল, রোদ উঠেছে! রোদ উঠেছে! ঐ দেখো ডাঙা!" যাত্রীরা সকলেই ঔৎসুক্য-সহকারে নৌকার বাহিরে আসিয়া, কোথায় আসিয়াছে, কী বৃত্তান্ত, দেখিতে লাগিলেন। দেখিলেন, সূর্য প্রকাশ হইয়াছে। কুজ্ঝটিকার অন্ধকার রাশি হইতে দিঙ্মণ্ডল একেবারে বিমুক্ত হইয়াছে! বেলা প্রায় প্রহরাতীত হইয়াছে। যে স্থানে নৌকা আসিয়াছে, সে প্রকৃত মহাসমুদ্র নহে, নদীর মোহনা মাত্র; কিন্তু তথায় নদীর যে রূপ বিস্তার, সেরূপ বিস্তার আর কোথাও নাই। নদীর এক কূল নৌকার অতি নিকটবর্তী বটে, এমন-কি, পঞ্চাশত হস্তের মধ্যগত, কিন্তু অপর কূলের চিহ্ন দেখা যায় না। আর, যে দিকেই দেখা যায়, অনন্ত জলরাশি চঞ্চল রবিরশ্মিমালা-প্রদীপ্ত হইয়া, গগনপ্রান্তে গগন-সহিত মিশিয়াছে! নিকটস্থ জল সচরাচর সকর্দম-নদীজল-বর্ণ কিন্তু দূরস্থ বারিরাশি নীলপ্রভ। আরোহীরা নিশ্চিন্ত সিদ্ধান্ত করিলেন যে তাঁহারা মহাসমুদ্রে অসিয়া পড়িয়াছেন। তবে সৌভাগ্য এই যে, উপকূল নিকটে আশঙ্কার বিষয় নাই। সূর্য-প্রতি দৃষ্টি করিয়া দিক্ নিরূপিত করিলেন। সম্মুখে যে উপকূল দেখিতে ছিলেন, সে সহজেই সমুদ্রের পশ্চিম তট বলিয়া সিদ্ধান্ত হইল। তটমধ্যে নৌকার অনতিদূরে এক নদীর মুখ মন্দগামী কলধৌতপ্রবাহবৎ আসিয়া পড়িতে ছিল। সঙ্গমস্থলে দক্ষিণপার্শ্বে বৃহত সৈকতভূমিখণ্ডে নানাবিধ পক্ষিগণ অগনিত সংখ্যায় ক্রীড়া করিতেছিল। এই নদী এক্ষণে 'রসুলপুরের নদী' নাম ধারণ করিয়াছে।

আরোহীদিগের স্ফূর্তিব্যঞ্জক কথা সমাপ্ত হইল নাবিকেরা প্রস্তাব করিল যে, জোয়ারের বিলম্ব আছে এই অবকাশে আরোহীগণ সম্মুখস্ত সৈকতে পাকাদি সমাপন করুন, পরে জলোচ্ছাস–আরম্ভেই স্বদেশাভি–মুখে যাত্রা করিতে পারিবেন। আরোহীবর্গও এই পরামর্শে সম্মতি দিলেন। তখন নাবিকেরা তরী তীরলগ্ন করিলে আরোহিগণ অবতরণ করিয়া স্নানাদি প্রাতঃকৃত্য– সম্পাদনে প্রবৃত্ত হইলেন।

স্নানাদির পর পাকের উদ্‌যোগে আর এক নূতন বিপত্তি উপস্থিত হইল — নৌকায় পাকের কাষ্ঠ নাই। ব্যাঘ্রভয়ে উপর হইতে কাষ্ঠ সংগ্রহ করিয়া আনিতে কেহই স্বীকৃত হইল না। পরিশেষে সকলের উপবাসের উপক্রম দেখিয়া প্রাচীন, প্রাগুক্ত যুবাকে সম্বোধন করিয়া বলিলেন "বাপু নবকুমার! তুমি ইহার উপায় না করিলে আমরা এত গুলি লোক মারা যাই।"

নবকুমার কিঞ্চিৎকাল চিন্তা করিয়া কহিলেন, আচ্ছা যাইব; কুড়ালি দাও, আর দা লইয়া এক জন আমার সঙ্গে আইস।"

কেহই নবকুমারের সহিত যাইতে চাহিল না।
"খাবার সময় বুঝা যাবে" এই বলিয়া নবকুমার কোমর বাঁধিয়া একাকী কুঠারহস্তে কাষ্ঠাহরণে চলিলেন।

তীরোপরি আরোহণ করিয়া নবকুমার দেখিলেন যে, যতদূর দৃষ্টি চলে ততদূর মধ্যে কোথাও বসতির লক্ষণ কিছুই নাই। কেবল বন মাত্র। কিন্তু সে বন, দীর্ঘ বৃক্ষাবলীশোভিত বা নিবিড় বন নহে– কেবল স্থানে স্থানে ক্ষুদ্র ক্ষুদ্র উদ্‌ভিদ্ মণ্ডলাকারে কোন কোন ভূমিখণ্ড ব্যাপিয়া আছে। নবকুমার তন্মধ্যে আহরনযোগ্য কাষ্ঠ দেখিতে পাইলেন না। সুতরাং উপযুক্ত বৃক্ষের অনুসন্ধানে নদীতট হইতে অধিক দূর গমন করিতে হইল। পরিশেষে ছেদনযোগ্য একটি বৃক্ষ পাইয়া তাহা হইতে প্রয়োজনীয় কাষ্ঠ সমাহরণ করিলেন। কাষ্ঠ বহন করিয়া আনা আর এক বিষম কঠিন ব্যাপার বোধ হইল! নবকুমার

দরিদ্রের সন্তান ছিলেন না, এ-সকল কর্মে অভ্যাস ছিল না; সম্যক বিবেচনা না করিয়া কাষ্ঠ আহরণে আসিয়াছিলেন, কিন্তু এক্ষণে কাষ্ঠ-ভারবহন বড়ো ক্লেশকর হইল। যাহাই হউক, যে কর্মে প্রবৃত্ত হইয়াছেন তাহাতে অল্পে ক্ষান্ত হওয়া নবকুমারের স্বভাব ছিলনা, এজন্য তিনি কোন মতে কাষ্ঠভার বহিয়া আনিতে লাগিলেন। কিয়দ্দূর বহেন, পরে ক্ষণেক বসিয়া বিশ্রাম করেন, আবার বহেন; এই রূপে আসিতে লাগিলেন।

এই হেতুবশতঃ নবকুমারের প্রত্যাগমনে বিলম্ব হইতে লাগিল। এদিকে সমভিব্যাহারিগণ তাঁহার বিলম্ব দেখিয়া উদ্‌বিগ্ন হইতে লাগিল। তাহাদিগের এইরূপ আশঙ্কা হইল যে, নবকুমারকে ব্যাঘ্রে হত্যা করিয়াছে। সম্ভাব্য কাল অতীত হইলে এইরূপই তাহাদিগের হৃদয়ে স্থিরসিদ্ধান্ত হইল; অথচ কাহারও এমন সাহস হইল না যে, তীরে উঠিয়া কিয়দ্দূর অগ্রসর হইয়া তাঁহার অনুসন্ধান করে।

নৌকারোহিগন এইরূপে কল্পনা করিতেছিল, ইত্যবসরে জল-রাশিমধ্যে ভৈরব কল্লোল উত্থিত হইল। নাবিকেরা বুঝিল যে জোয়ার আসিতেছে। নাবিকেরা বিশেষ জানিত যে, এ-সকল স্থানে জলোচ্ছাসকালে তটদেশে এরূপ প্রচণ্ড তরঙ্গাভিঘাত হয় যে, তখন নৌকাদি তীরবর্তী থাকিলে তাহা খণ্ড খণ্ড হইয়া যায়। এজন্য তাহারা অতিব্যস্তে নৌকার বন্ধন মোচন করিয়া নদীমধ্যবর্তী হইতে লাগিল। নৌকা মুক্ত হইতে না হইতে সম্মুখস্থ সৈকতভূমি জল-প্লাবিত হইয়া গেল। যাত্রিগণ কেবল ত্রস্তে নৌকায় উঠিতে অবকাশ পাইয়াছিল, তণ্ডুলাদি যাহা যাহা চরে স্থিত হইয়াছিল, তৎসমুদয় ভাসিয়া গেল। দুর্ভাগ্যবশতঃ নাবিকেরা সুনিপুণ নহে; নৌকা সামলাইতে পারিল না; প্রবল জলপ্রবাহবেগে তরণী রসুলপুরের নদীর মধ্যে যাইতে লাগিল। এক জন আরোহী কহিল, "নবকুমার রহিল যে!" এক জন নাবিক কহিল, আঃ! তোর নবকুমার কি আছে? তাকে 'শিয়ালে' খাইয়াছে।

জলবেগে নৌকা রসুলপুরের নদীর মধ্যে লইয়া যাইতেছে, প্রত্যাগমণ করিতে বিস্তর ক্লেশ হইবে, এই জন্য নাবিকেরা প্রাণপণে তাহার বাহিরে আসিতে চেষ্টা করিতে লাগিল। এমন কি সেই মাঘ মাসে তাহাদিগের ললাটে স্বেদশ্রুতি হইতে লাগিল। এইরূপ পরিশ্রম-দ্বারা রসুলপুরের নদীর ভিতর হইতে বাহিরে আসিতে লাগিল বটে, কিন্তু নৌকা যেমন বাহিরে আসিল, অমনি তথাকার প্রবলতর স্রোতে উত্তরমুখী হইয়া তীরবৎ বেগে চলিল, নাবিকেরা তাহার তিলার্ধ মাত্র সংযম করিতে পারিল না। নৌকা আর ফিরিল না।

যখন জলবেগ এমন মন্দীভূত হইয়া আসিল যে, নৌকার গতি সংযত করা যাইতে পারে, তখন যাত্রীরা রসুলপুরের মোহনা অতিক্রম করিয়া অনেক দূর আসিয়া ছিলেন। এখন নবকুমারের জন্য প্রত্যাবর্তন করা যাইবে কি না, এ বিষয়ে মীমাংসা আবশ্যক হইল। এই স্থানে বলা আবশ্যক যে, নবকুমারের সহযাত্রীরা তাঁহার প্রতিবেশী মাত্র, কেহই আত্মবন্ধু নহেন। তাঁহারা বিবেচনা করিয়া দেখিলেন যে, তথা হইতে প্রতিবর্তন করা আর-এক ভাঁটার কর্ম। পরে রাত্রি আগত হইবে, আর রাত্রে নৌকা চালনা হইতে পারেনা, অতএব পরদিনের জোয়ারের প্রতীক্ষা করিতে হইবে। এ কাল পর্যন্ত সকলকে অনাহারে থাকিতে হইবে। দুই দিন নিরাহারে সকলের প্রাণ ওষ্ঠাগত হইবে। বিশেষ, নাবিকেরা প্রতিগমন করিতে অসম্মত, তাহারা কথার বাধ্য নহে ; তাহারা বলিতেছে যে, নবকুমারকে ব্যাঘ্রে হত্যা করিয়াছে। তাহাই সম্ভব। তবে এত ক্লেশ-স্বীকার কী জন্য ?

এরূপ বিবেচনা করিয়া যাত্রীরা নবকুমার-ব্যতীত স্বদেশে গমনই উচিত বিবেচনা করিলেন। নবকুমার সেই ভীষণ সমুদ্রতীরে বনবাসে বিসর্জিত হইলেন।

ইহা শুনিয়া যদি কেহ প্রতিজ্ঞা করেন, কখনও পরের উপবাস-নিবারণার্থ কাষ্ঠাহরণে যাইবেন না, তবে তিনি উপহাসম্পদ। আত্মোপকারীকে বনবাসে বিসর্জন করা যাহাদিগের প্রকৃতি তাহারা চিরকাল আত্মোপকারীকে বনবাস দিবে — কিন্তু যতবার বনবাসিত করুক-না কেন, পরের কাষ্ঠাহরণ করা যাহার স্বভাব, সে পুনর্বার পরের কাষ্ঠাহরণে যাইবে। তুমি অধম—তাই বলিয়া আমি উত্তম হইব না কেন?



৭

# মহারাষ্ট্র - জীবন - প্রভাত

রমেশচন্দ্র দত্ত

[ নবম পরিচ্ছেদ ]

শুভকার্য্য-সম্পাদন

"যুগে যুগে কল্পে কল্পে নিত্য নিরন্তর,
জ্বলুক গগনব্যাপী অনন্ত বহ্নীতে।
জ্বলুক সে দেবতেজ স্বর্গ সংবেষ্টিয়া,
অহোরাত্রি অবিশ্রান্ত প্রদীপ্ত শিখায়,
দহুক দানবকুল দেবের বিক্রমে,
পুত্র পরম্পরা দগ্ধ চির শোকানলে।"

—হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়

সূর্য্য অস্তাচল-চূড়া অবলম্বন করিয়াছেন, সিংহ-গড়-দুর্গের ভিতর সৈন্যগণ নিঃশব্দে সজ্জিত হইতেছে, এরূপ নিঃশব্দ যে, দুর্গের বাহিরের লোকও দুর্গের ভিতর কি হইতেছে, তাহা জানিতে পারে নাই।

দুর্গের একটি উন্নত স্থানে কয়েক জন মহাযোদ্ধা দণ্ডায়মান রহিয়াছেন, সেই দুর্গচূড়া হইতে দৃশ্য অতি মনোহর। পূর্ব্বদিকে সুন্দর নীরানদী প্রবাহিত হইয়াছে, সেই নদীর উপত্যকা বসন্তকালের নব পুষ্পপত্র ও দুর্ব্বাদলে সুশোভিত হইয়া মনোহর রূপ ধারণ করিয়াছে। উত্তর দিকে বহু বিস্তৃত-ক্ষেত্র, বহুদূর পর্য্যন্ত সুন্দর

অধ্যায়ে শিবজীর তিন জন প্রধান মাউলী বাল্য-সুহৃদের নাম উল্লেখ করা হইয়াছে। তন্মধ্যে বাজী ফাসলকরের তিন বৎসর পুর্ব্বেই মৃত্যু হইয়াছিল। তন্নজী মালশ্রী ও যশজী কঙ্ক অদ্য সিংহগড়ে উপস্থিত ছিলেন। ......

সূর্য্য অস্ত গেল। সন্ধ্যার ছায়া যেমন স্তরে স্তরে জগতে অবতীর্ণ হইতেছে, তখনও সেই যোদ্ধামণ্ডলী দুর্গশৃঙ্গে নিঃশব্দে দণ্ডায়মান, এমত সময়ে শিবজী তথায় আসিয়া উপস্থিত হইলেন। তাঁহার মুখমণ্ডল গম্ভীর ও দৃঢ়প্রতিজ্ঞাব্যঞ্জকে, ভয়ের লেশ মাত্র দৃষ্ট হয় না। বস্ত্রের নীচে তিনি বর্ম্ম ও অস্ত্র ধারণ করিয়াছেন, অদ্য নিশীর অসম-সাহসিক কর্য্যের জন্য প্রস্তুত হইয়াছেন, যোদ্ধার নয়ন উজ্জ্বল, দৃষ্টি স্থির ও অবিচলিত। শিবজী ধীরে ধীরে বলিলেন, "সমস্ত প্রস্তুত, বন্ধুগণ বিদায় দিন।"

মুরেশ্বর। তবে স্থির করিয়াছেন, অদ্য রজনীতে স্বর্ণদেব কি অন্নজী কি আমাকে সঙ্গে যাইতে দিবেন না? মহাত্মন্! বিপৎকালে কবে আমরা আপনার সঙ্গ পরিত্যাগ করিয়াছি?

শিবজী। পেশোয়াজী! ক্ষমা করুন, আর অনুরোধ করিবেন না। আপনাদের সাহস, আপনাদের বিক্রম, আপনাদের বিজ্ঞতা আমার নিকট অবিদিত নাই, কিন্তু অদ্য ক্ষমা করুন। ভবানীর আদেশে আমি অদ্য প্রতিজ্ঞা করিয়াছি, অদ্য আমিই এই কার্য্য সাধন করিব, নচেৎ অকিঞ্চিৎকর প্রাণ বিসর্জ্জন দিব। আশীর্ব্বাদ করুন, জয়লাভ করিব; কিন্তু যদি অমঙ্গল হয়, যদি অদ্যকার কার্য্যে নিধন প্রাপ্ত হই, তথাপিও আপনারা তিন জন থাকিলে মহারাষ্ট্রের সকলেই রহিল। আপনারা আমার সহিত বিনষ্ট হইলে কাহার দূরদর্শী বুদ্ধি-বলে দেশ থাকিবে? কাহার বাহুবলে স্বাধীনতা থাকিবে? হিন্দু-গৌরব কে রক্ষা করিবে? যাত্রাকালে আর অনুরোধ করিবেন না।

হরিদ্বর্ণ ক্ষেত্র সূর্য্যকিরণে উজ্বল দেখা যাইতেছে। বহুদূরে বিস্তীর্ণ পুনানগরী সুন্দর শোভা পাইতেছে, যোদ্ধাগণ প্রায় সেই দিকে চাহিয়া রহিয়াছেন, অদ্য রজনীতে সেই নগরীতে কি বিষম ঘটনা সংঘটিত হইবে তাহাই চিন্তা করিতেছিলেন। দক্ষিণ-পশ্চিম দিকে পর্ব্বতের পর পর্ব্বত, যতদূর দেখা যায়, অনন্ত পর্ব্বত অস্তাচলচূড়াবলম্বী সূর্য্যকিরণে অপূর্ব্ব শোভা পাইতেছে। কিন্তু বোধ করি যোদ্ধাগণ এই চমৎকার পর্ব্বত দৃশ্যের বিষয় ভাবিতেছিলেন না, অন্য চিন্তায় অভিভূত রহিয়াছেন।

যে যুদ্ধে বা যে অসমসাহসিক কার্য্যে একেবারে বহুকালের বাঞ্ছিত ফললাভ হইতে পারে বা এককালে সর্ব্বনাশ হইতে পারে, তাহার প্রাককালে মুহূর্ত্তের জন্য অতিশয় সাহসিক হৃদয়ও চিন্তাপূর্ণ হয়। অদ্য সায়েস্তা খাঁ ও মোগল-সৈন্য ছিন্নভিন্ন ও পরাভূত হইবে অথবা অসম-সাহসে মহারাষ্ট্রসূর্য্য একেবার চির অন্ধকারে অস্ত যাইবে, এইরূপ চিন্তা অগত্যা যোদ্ধাদিগের হৃদয়ে উদ্রেক হইতে লাগিল। কেহ এ চিন্তা ব্যক্ত করিলেন না, তথাপি যখন নিঃশব্দে যোদ্ধা যোদ্ধারদিকে নিরীক্ষণ করিলেন তখন কাহারও মনোগত ভাব লুক্কায়িত রহিল না। কেবল বিংশ বা পঞ্চবিংশ মাত্র সেনা লইয়া শিবজী শত্রুসেনার মধ্যে যাইয়া আক্রমণ করিবেন, এরূপ ভীষণ কার্য্যে শিবজী কখন লিপ্ত হইয়াছেন কি না সন্দেহ। কেনই বা যোদ্ধাদিগের ললাট মুহূর্ত্তের জন্য চিন্তা-মেঘাচ্ছন্ন না হইবে ?

সেই বীরমণ্ডলীর মধ্যে বহুদর্শী পেশোয়া মুরেশ্বর ত্রিমূল ছিলেন।...... আবাজী স্বর্ণদেব (সোনদেব) তথায় দ্বিতীয় একজন দূরদর্শী ও যুদ্ধপটু ব্রাহ্মণ ছিলেন।...... প্রসিদ্ধনামা অন্নজী দত্তও অদ্য সিংহগড়ে উপস্থিত ছিলেন।...... অশ্বরোহির সরনৌবৎ অর্থাৎ সেনাপতি নিতাইজী (নেতাজী) সিংহগড়ে ছিলেন না।...... পূর্ব্ব

পেশোয়া বুঝিলেন আর অনুরোধ করা বৃথা ; সুতরাং আর কিছু বলিলেন না। তখন অপেক্ষাকৃত মৃদু স্বরে শিবজী পেশোয়াকে সম্বোধন করিয়া বলিলেন, "মুরেশ্বর, আপনি পিতার নিকট কার্য্য করিয়াছেন, আপনি আমার পিতৃতুল্য ; আশীর্ব্বাদ করুন, যেন আজ জয়লাভ করিতে পারি। ব্রাহ্মণের আশীর্ব্বাদ অবশ্যই ফলিবে। আবাজী ! অন্নজী ! আশীর্ব্বাদ করুন, আমি কার্যে প্রস্থান করি।"

মুরেশ্বর, আবাজী ও অন্নজী সজলনয়নে মহারাষ্ট্রবীরকে আশীর্ব্বাদ করিলেন। তৎপর শিবজী তাঁহার মাউলী সুহৃদদ্বয় তন্নজী ও যশোজীকে সম্বোধন করিয়া বলিলেন, "বাল্যসুহৃদ ! বিদায় দাও।"

তন্নজী। প্রভু ! কি অপরাধে আমাদিগকে সঙ্গে যাইতে নিষেধ করিতেছেন ? কোন্ নৈশ ব্যাপারে, কোন্ দুর্গজয়ের সময় আমরা প্রভুর সঙ্গে না ছিলাম ? পূর্ব্বাকাল স্মরণ করিয়া দেখুন, কঙ্কণ-দেশে আপনার সহিত কে ভ্রমণ করিত ? শৈলচূড়ে, উপত্যকায়, পর্ব্বতগহ্বরে, তরঙ্গিণীতীরে কে আপনার সহিত দিবায় শিকার করিত, রজনীতে একত্র শয়ন করিত বা দুর্গজয়ের পরামর্শ করিত ? -যশোজী, মৃত বাজী আর এই দাস তন্নজী। বাজী প্রভুর কাজে হত হইয়াছে, আমাদেরও তাহা ভিন্ন অন্য বাসনা নাই। অনুমতি করুন, অদ্য প্রভুর সঙ্গে যাই, জয়লাভ হইলে প্রভুর আনন্দে আনন্দিত হইব, যদি প্রভু বিনষ্ট হন, আমাদের এ স্থানে জীবিত থাকিলে কোন উপকার নাই। আমাদের এরূপ বুদ্ধিবল নাই যে, রাজকার্য্যে কোন সাহায্য করি। আপনার বাল্যসুহৃদকে বঞ্চিত করিবেন না।

শিবজী দেখিলেন, তন্নজীর চক্ষে জল। মুগ্ধ হইয়া তন্নজী ও যশজীকে আলিঙ্গন করিয়া বলিলেন, "ভ্রাতঃ ! তোমাদিগকে অদেয় আমার কিছুই নাই, শীঘ্র রণসজ্জা করিয়া লও।"

তৎপর শিবজী অন্তঃপুরে প্রবেশ করিলেন। দুঃখিনী জীজী একাকিনী একটি ঘরে উপবেশন করিয়া চিন্তা করিতেছিলেন, পুত্রের অদ্যকার বিপদে রক্ষা প্রার্থনা করিতেছিলেন, এমন সময়ে শিবজী আসিয়া বলিলেন, "মাতঃ! আশীর্ব্বাদ করুন, বিদায় হই।"

জীজী স্নেহপূর্ণ স্বরে বলিলেন, "বৎস! আইস, একবার তোমাকে আলিঙ্গন করি। কবে তোমার এ বিপদ্‌রাশি শেষ হইবে, কবে এ দুঃখিনীর শোক ও চিন্তা শেষ হইবে?"

শিবজী। মাতঃ! আপনার আশীর্ব্বাদে কবে কোন্ বিপদ্ হইতে উদ্ধার না হইয়াছি? কোন্ যুদ্ধে জয়ী না হইয়াছি?

জীজী। বৎস! দীর্ঘজীবী হও, ঈশানী তোমাকে রক্ষা করুন।"

এই বলিয়া মাতা সস্নেহে শিবজীর মস্তকে হাত দিলেন, দুই নয়ন বহিয়া অশ্রুজল শীর্ণ বক্ষঃস্থলের উপর পড়িতে লাগিল।

শিবজী সকলের নিকট বিদায় লইয়াছেন; এতক্ষণ তাঁহার দৃষ্টি স্থির ও অকম্পিত ছিল। এক্ষণে আর সংবরণ করিতে পারিলেন না। চক্ষুর্দ্বয় ছল-ছল করিতে লাগিল। উদ্বেগকম্পিতস্বরে শিবজী বলিলেন, "স্নেহময়ী জননী! আপনিই আমার ঈশাণী, আপনাকে যেন ভক্তিভাবে চিরজীবন পূজা করি, আপনার আশীর্ব্বাদে সকল বিপদ্ তুচ্ছ জ্ঞান করিব।"

বৃদ্ধা জীজী বহু অশ্রুপাত করিয়া বিদায় কালে বলিলেন, "বৎস! হিন্দুধর্ম্মের জয়সাধন কর, স্বয়ং দেবরাজ শম্ভু তোমার সাহায্য করিবেন। আমার পিতৃকুল দেবগড়ের অধিপতি ছিলেন, হিন্দুধর্ম্মের অবলম্বন ছিলেন। বাছা! আমি আশীর্ব্বাদ করিতেছি, তুমিও মহারাষ্ট্র-দেশে রাজা হও, দাক্ষিণাত্যে হিন্দুধর্ম্মের অবলম্বন হও।"

সমস্ত সেনা সজ্জিত। শিবজী নিঃশব্দে অশ্বারোহণ করিলেন, নিঃশব্দে সৈন্যগণ দুর্গদ্বার অতিক্রম করিল।

দুর্গদ্বার অতিক্রম করিবার সময়ে একজন অতি অল্প-বয়স্ক যোদ্ধা শিবজীর সম্মুখে আসিয়া শির নামাইল। শিবজী তাহাকে চিনিলেন, জিজ্ঞাসা করিলেন, রঘুনাথজী হাবিলদার! এ সময়ে তোমার কি প্রার্থনা?"

রঘুনাথ। প্রভু, যে দিন তোরণদুর্গ হইতে পত্রাদি আনিয়াছিলাম, সে দিন প্রসন্ন হইয়া পুরস্কার অঙ্গীকার করিয়াছিলেন।

শিবজী। অদ্য এই উৎকট ব্যাপারের প্রারম্ভে কি- পুরস্কার চাহিতে আসিয়াছ?

রঘুনাথ। এই পুরস্কার চাই যে. ঐ উৎকট ব্যাপারে আমাকে যাইতে দিন। যে পঞ্চবিংশ মাউলী যোদ্ধার সহিত পুনা নগরে প্রবেশ করিবেন, দাসকে তাহাদের সহিত যাইতে আদেশ করুন।

শিবজী। রাজপুত বালক! কেন ইচ্ছাপূর্ব্বক এ সঙ্কটে আসিতেছ? অল্পবয়সে কেন প্রাণ হারাইতে উৎসুক হইয়াছ?

রঘুনাথ। রাজন! আপনার সঙ্গে যাইলে প্রাণ হারাইব, এরূপ আশঙ্কা করিনা। যদি হারাই, আমার জন্য আক্ষেপ করিবে, জগতে এরূপ কেহই নাই। আর যদি প্রভুকে কার্য্য দ্বারা সন্তুষ্ট করিতে পারি, জীবিত থাকিয়া প্রত্যাগমন করিতে পারি, তবে,—তবে ভবিষ্যতে আমার মঙ্গল।

রঘুনাথের সেই কৃষ্ণ কেশগুলি ভ্রমরবিনিন্দিত নয়নের উপর পড়িয়াছে, বালকের সরল উদার মুখমণ্ডলে যোদ্ধার স্থিরপ্রতিজ্ঞা বিরাজ করিতেছে। অল্পবয়স্ক যোদ্ধার এই কথা শুনিয়া ও উদার

মুখমণ্ডল দেখিয়া শিবজী সন্তুষ্ট হইলেন ও সঙ্গে পুনার ভিতর যাইতে অনুমতি দিলেন। রঘুনাথ আবার শির নত করিয়া পরে লম্ফ দিয়া অশ্বে আরোহণ করিলেন।

সিংহগড় হইতে পুনা পর্য্যন্ত সমস্ত পথে শিবজী নিজ সৈন্য রাখিলেন। সন্ধ্যার ছায়ায় নিঃশব্দে সেই পথের স্থানে স্থানে সেনা সন্নিবেশ করিতে লাগিলেন। একটি দীপ জ্বলিলে বা সৈনেরা শব্দ করিলে পুনায় তাঁহাদের এই গুপ্ত কার্য্য প্রকাশ হইতে পারে, সুতরাং নিঃশব্দে অন্ধকারে সৈন্য–সন্নিবেশ করিতে লাগিলেন।

সে কার্য্য শেষ হইল। রজনী জগতে গাঢ় অন্ধকার বিস্তার করিল। শিবজী, তন্নজী ও যশোজী ২৫ জন মাত্র মাউলী লইয়া পুনার নিকটে একটি বৃহৎ বাগানে পৌছিয়া তথায় লুক্কায়িত রহিলেন। রঘুনাথ ছায়ার মত প্রভুর পশ্চাৎ পশ্চাৎ রহিলেন।

আরও গাঢ়তর অন্ধকার সেই আম্রকাননকে আবৃত করিল, সন্ধ্যায় শীতল বায়ু আসিয়া সেই কাননের মধ্যে মর্ম্মরশব্দ করিতে লাগিল। সন্ধ্যার পথিক একে একে সেই কাননের পার্শ্ব দিয়া পুনাভিমুখে চলিয়া যাইল, নিবিড় অন্ধকার ভিন্ন আর কিছু দেখিল না, পত্রের মর্ম্মর শব্দ ভিন্ন আর কিছু শ্রবণ করিল না!

ক্রমে পুনার গোলমাল নিস্তব্ধ হইল, দীপাবলী নির্ব্বাণ হইল, নিস্তব্ধ নগরে কেবল প্রহরিগণ এক একবার উচ্চ শব্দ করিতে লাগিল ও সময়ে সময়ে শৃগালের স্বর বায়ুপথে আসিতে লাগিল। ঢং ঢং ঢং সহসা শব্দ হইয়া উঠিল, শিবজীর হৃদয় চমকিত হইল। সেই দিকে চাহিয়া দেখিলেন, গলীর মধ্যে শব্দ হইতেছিল, নগরের বাহিরে হইতে দেখা যায় না।

ঢং ঢং ঢং পুনরায় শব্দ হইল, আবার শিবজী চাহিয়া দেখিলেন বহুলোকে দীপাবলী লইয়া বাদ্য করিতে করিতে প্রশস্ত পথ দিয়া আসিতেছে,—এই বরযাত্রা!

বরযাত্রা নিকটে আসিল। পুনার চারিদিকে প্রাচির নাই, স্পষ্ট দেখা যাইতেছে। পথ লোকসমাকীর্ণ ও নানা বাদ্যযন্ত্র দ্বারা অতি উচ্চরব হইতেছে। অনেক অশ্বারোহি, অধিকাংশ পদাতিক।

শিবজী নিঃশব্দে বাল্যসুহৃদ্ তন্নজী ও যশোজীকে আলিঙ্গন করিলেন। পরস্পরে পরস্পরের দিকে চাহিলেন মাত্র। "হয়তো এই শেষ বিদায়" — এই ভাব সকলের মনে জাগরিত হইল ও নয়নে ব্যক্ত হইল, কিন্তু বাক্য অনাবশ্যক। নিঃশব্দে শিবজী ও তাঁহার লোক সেই যাত্রীদিগের সহিত মিশিয়া গেলেন।

যাত্রীগণ শায়েস্তা খাঁর বাটির নিকট দিয়া যাইল, বাটির কামিনী-গণ গবাক্ষে আসিয়া সেই বহুলোক-সমারোহ দেখিতে লাগিলেন। ক্রমে যাত্রীগণ চলিয়া গেল; কামিনীগণও শয়ন করিতে গেলেন। যাত্রীদিগের মধ্যে প্রায় ত্রিংশৎ জন খাঁ সাহেবের গৃহের নিকট লুক্কায়িত রহিল, তাহা কেহ দেখিতে পাইল না। ক্রমে বরযাত্রার গোল থামিয়া গেল।

রজনী আরও গভীর হইল। সায়েস্তা খাঁর রন্ধনগৃহের উপর একটি গবাক্ষ ছিল, তথায় অল্প অল্প শব্দ হইতে লাগিল। খাঁসাহেবের পরিবারের কামিনীগণ সকলে নিদ্রিত অথবা নিদ্রালু, সে শব্দ শুনিয়াও গ্রাহ্য করিলেন না।

একখানি ইষ্টকের পর আর একখানি, পরে আর একখানি সরিল, ঝর্ ঝর্ করিয়া বালুকা পড়িল। নারীগণ তখন সন্দিগ্ধ হইয়া দেখিতে

আসিলেন, ছিদ্রের ভিতর দিয়া একজন, পরে আর একজন, পরে আর একজন যোদ্ধা পিপীলিকাসারির ন্যায় গৃহে প্রবেশ করিতেছে। তখন চিৎকার শব্দ করিয়া যাইয়া সায়েস্তা খাঁর নিদ্রাভঙ্গ করিয়া তাঁহাকে সমুদয় অবগত করিলেন।

শিবজী সন্ধি প্রার্থনায় মিনতি করিতেছেন, খাঁসাহেব এইরূপ স্বপ্ন দেখিতেছিলেন, সহসা জাগরিত হইয়া শুনিলেন, শিবজী পুনা হস্তগত করিয়া তাঁহার প্রাসাদ আক্রমন করিয়াছেন।

পলায়নার্থে খাঁ সাহেব এক দ্বারে আসিলেন, দেখিলেন, বর্ম্মধারী মহারাষ্ট্রীয় যোদ্ধা। অন্য দ্বারে আসিলেন, তাই দেখিলেন। সভয়ে সমস্ত দ্বার রুদ্ধ করিলেন, গবাক্ষ দিয়া পলাইবার উপক্রম করিতে-ছিলেন, এমত সময়ে শুনিলেন, "হর হর মহাদেও" বলিয়া মহারা-ষ্ট্রীয়গণ পার্শ্বের গৃহ পরিপূর্ণ করিল।

তখন রাজপুরী আক্রান্ত হইয়াছে বলিয়া চারিদিকে গোল হইল। প্রাসাদের রক্ষকগণ সহসা আক্রান্ত হইয়া হতজ্ঞান হইয়াছিল, অনেকেই হত ও আহত হইয়াছিল, তথাপি অবশিষ্ট লোক প্রভুর রক্ষার্থ দৌড়িয়া আসিল ও সেই পঞ্চবিংশ জন মাউলীকে চারিদিকে বেষ্টন করিল।

শীঘ্রই ভীষণ রবে প্রাসাদ পরিপুরিত হইল। প্রাসাদের আলোক নির্ব্বান হইয়াছে, অন্ধকারে মাউলীগণ চিৎকার করিয়া যুদ্ধ করিতে লাগিল। অন্ধকারে হিন্দু ও মুসলমান যুদ্ধ করিতেছে। কবাটের ঝন্ ঝনা শব্দ, আক্রমণকারীদের মুহুর্ম্মুহুঃ উল্লাসরব এবং আহত দিগের আর্ত্তনাদে প্রাসাদ পরিপূরিত হইল। সেই সময়ে শিবজী বর্শা-হস্তে লম্ফ দিয়া যোদ্ধাদিগের মধ্যে পড়িলেন, "হর হর মহাদেও" বলিয়া চিৎকার করিয়া উঠিলেন। মাউলীগণ সঙ্গে সঙ্গে হুঙ্কার করিয়া উঠিল,

মোগল প্রহরিগণ পলায়ন করিল, অথবা সমস্ত হত ও আহত হইল। শিবজী ভীষণ বর্শাঘাতে দ্বার ভগ্ন করিয়া সায়েস্তা খাঁর শয়নঘরে আসিয়া পড়িলেন।

সেনাপতির রক্ষার্থে তৎক্ষণাৎ কয়েক জন মোগল সেই ঘরে ধাবমান হইল। শিবজী দেখিলেন, সম্মুখে মৃত চাঁদ খাঁর বিক্রমশালী পুত্র শম্‌সের খাঁ। পিতা অপমানিত হইয়া প্রাণ হারাইয়াছে, তথাপি পুত্র সেই প্রভুর জন্য প্রাণ দিতে প্রস্তুত ও অগ্রগণ্য। শিবজী এক মুহূর্ত্ত দণ্ডায়মান হইলেন, কোষে খড়্গ রাখিয়া বলিলেন, "যুবক, তোমার পিতার রক্তে এখনও আমার হস্ত কলুষিত রহিয়াছে, তোমার জীবন লইব না, পথ ছাড়িয়া দাও।"

শম্‌সের খাঁ উত্তর করিলেন না। শম্‌সের খাঁর নয়ন অগ্নিবৎ জ্বলন্ত। শিবজী আত্মরক্ষার প্রয়াস পাইবার পূর্ব্বেই শম্‌সেরের উজ্জ্বল খড়্গ আপন মস্তকোপরি দেখিলেন।

শিবজী মুহূর্ত্তের জন্য প্রাণের আশা ত্যাগ করিয়া ইষ্ট দেবতা ভবানীর নাম লইলেন। সহসা দেখিলেন, পশ্চাত হইতে একটি বর্শা আসিয়া খড়্গধারী শম্‌সেরকে ভূতলশায়ী করিল। পশ্চাতে দেখিলেন, রঘুনাথজী হাবিলদার।

শিবজী। হাবিলদার! একার্য্য আমার স্মরণ থাকিবে। কেবল এইমাত্র বলিয়া শিবজী অগ্রসর হইলেন।

এই অবসরে গবাক্ষ দিয়া রজ্জু অবলম্বন করিয়া সায়েস্ত খাঁ পলাইলেন। কয়েক জন মাউলী সেই গবাক্ষমুখে ধাবমান হইয়াছিল, একজন খড়্গের আঘাত করিয়াছিল, তাহা সায়েস্তা খাঁর অঙ্গুলিতে লাগিয়া একটি অঙ্গুলি ছেদন করিল, কিন্তু সায়েস্তা খাঁ আর পশ্চাতে

না দেখিয়া পলায়ন করিলেন। তাঁহার পুত্র আবতুল খাঁ ও সমস্ত প্রহরী নিহত হইল। তখন শিবজী দেখিলেন, ঘর বারান্দা রক্তে রঞ্জিত হইয়াছে, স্থানে স্থানে প্রহরীগণের মৃতদেহ পতিত রহিয়াছে, স্ত্রীলোক ও পলাতকগণের আর্ত্তনাদে প্রাসাদ পরিপূরিত হইতেছে, মাউলীগণ মোগলদিগের ধ্বংসসাধনার্থ চারিদিকে ধাবমান হইতেছে। মশালের অস্পষ্ট আলোকে কাহারও মৃতদেহ, কাহারও ছিন্নমুণ্ড, কোথাও বা রক্তপ্রণালী ভীষণ দেখাইতেছিল। তখন শিবজী আপন মাউলীদিগকে নিকটে ডাকিলেন। সকল সময়ে সকল যুদ্ধেই তিনি জয়লাভ করিলে পর বৃথা প্রাণনাশ দেখিলে বিরক্ত হইতেন এবং শত্রুরও সেরূপ প্রাণনাশ যাহাতে না হয়, সেজন্য যথেষ্ট যত্ন করিতেন। শিবজী আদেশ করিলেন, "আমাদের কার্য্য সিদ্ধ হইয়াছে, ভীরু সায়েস্তা খাঁ আর আমাদের সহিত যুদ্ধ করিবে না, এক্ষণে দ্রুতবেগে সিংহগড়ের দিকে চল।"

অন্ধকার-রজনীতে শিবজী অনায়াসে পুনা হইতে বহির্গত হইয়া সিংহগড়ের দিকে ধাবমান হইলেন। প্রায় দুই ক্রোশ আসিয়া মশাল জ্বালিবার আদেশ দিলেন। বহুসংখ্যক মশাল জ্বালিল। পুনা হইতে সায়েস্তা খাঁ দেখিতে পাইলেন, মহারাষ্ট্র সেনা নিরাপদে সিংহগড়ে উঠিল।

□ □

# ৮ | পত্রাবলী

## স্বামী বিবেকানন্দ

আমেরিকা
১২ই জানুয়ারি, ১৮৯৫

প্রিয় আলাসিঙ্গা,

আমি গতকল্য জি• জি–কে পত্র লিখেছি, কিন্তু আরও কতকগুলি কথা বলার দরকার বোধ হচ্ছে—তাই তোমায় লিখছি :—

প্রথমতঃ, আমি কয়েকখানি পত্রে তোমাদের লিখিয়াছি যে, বই–টই ও খবরের কাগজ প্রভৃতি আর আমায় পাঠিও না, কিন্তু দেখছি তথাপি তোমরা পাঠাচ্ছ — এতে আমি বিশেষ দুঃখিত। কারণ, আমার ঐগুলি পড়বার এবং ঐগুলি সম্বন্ধে খেয়াল করবার সময় মোটেই নেই। অনুগ্রহপূর্বক ওগুলি আর পাঠিও না। আমি মিশনরি, থিওজফিষ্ট বা ঐরূপ লোকেদের মোটেই আমলে আনি না– তারা সবাই যা পারে তা করুক। তাদের কথা নিয়ে আলোচনা করতে গেলেই তাদের দর বাড়ান হবে। মান্দ্রাজ অভিনন্দের উত্তরটা মিসেস – কে পাঠিয়ে তোমরা ঠিক করনি। তিনি একজন গোঁড়া খ্রীষ্টিয়ান, সুতরাং গোঁড়াদের সম্বন্ধে ওতে আমি যে সমালোচনা করেছি, তা তাঁর ভাল লাগবে না। যাই হোক, সব ভাল যার শেষ ভাল।

এখন তোমরা চিরদিনের জন্য জেনে রাখ যে আমি নাম যশ বা

ঐরূপ বাজে জিনিস একদম গ্রাহ্য করি না। আমি জগতের কল্যানের জন্য আমার ভাবগুলি প্রচার করতে চাই। তোমরা খুব বড় কাজ করেছ বটে, কিন্তু কাজ যতদূর হয়েছে তাতে আমার নাম যশই হয়েছে। কেবল জগতের বাহবা নেবার জন্য জীবন ব্যয় করা অপেক্ষা আমার কাছে আমার জীবনের আরও বেশী মূল্য আছে বলে মনে হয়। ঐসব আহাম্মকির জন্য আমার মোটেই সময় নেই জানবে। তোমরা ভারতে ভাবগুলি বিস্তারের জন্য ও সংঘবদ্ধ হবার উদ্দেশ্যে কি কাজ করেছ? — কই, কিছুই না।

একটি সংঘের বিশেষ প্রয়োজন — যা হিন্দুদের পরস্পর পরস্পরকে সাহায্য করতে ও ভাবগুলির আদর করতে শিখাবে। আমাকে ধন্যবাদ দেবার জন্য কলকাতায় ৫০০০ লোক জড় হয়েছিল — অন্যান্য স্থানেও শত শত লোক এসেছিল — বেশ কথা, কিন্তু তাদের প্রত্যেককে এক একটা করে পয়সা সাহায্য করতে বল দেখি — অমনি তারা সরে পড়বে। আমাদের সমগ্র জাতীয় চরিত্রটা বালসুলভ পরনির্ভরতায় পূর্ণ। যদি কেউ তাদের মুখের কাছে খাবার এনে দেয়, তবে তারা খেতে খুব প্রস্তুত, আবার কারও কারও সেই খাবার গিলিয়ে দিতে পারলে আরও ভাল হয়। আমেরিকা তোমাদের কিছু টাকাকড়ি পাঠিয়ে দিতে পারবে না — কেনই বা পারবে? যদি তোমরা নিজেকে নিজে সাহায্য করতে না পার তবে তো তোমরা বাঁচবারই উপযুক্ত নও। তুমি যে পত্র লিখে আমার কাছে জানতে চেয়েছ — আমেরিকার কাছ থেকে বছরে বছরে কয়েক হাজার টাকার নিশ্চিন্ত ভরসা করা যেতে পারে কিনা, তাই পড়ে আমি একেবারে নিরাশ হয়ে গেছি। তোমরা এক পয়সাও পাবে না। সব টাকাকড়ি যোগাড় নিজেদেরই করে নিতে হবে — কেমন, পারবে কি?

জন সাধারণের শিক্ষা সম্বন্ধে আমার যে কল্পনা ছিল, আমি

উপস্থিত তা ছেড়ে দিয়েছি। ও ধীরে ধীরে হবে। এখন আমি চাই এক অগ্নিমন্ত্রে দীক্ষিত প্রচারকের দল। বিভিন্ন ধর্মের তুলনামূলক আলোচনা, সংস্কৃত ও কয়েকটি পাশ্চাত্য ভাষা এবং বেদান্তের বিভিন্ন মতবাদ শিক্ষা দেবার জন্য মান্দ্রাজে একটি কলেজ করতেই হবে। ওর মুখপত্রস্বরূপ ইংরেজী ও দেশীয় ভাষায় কাগজ হবে, সঙ্গে সঙ্গে ছাপখানাও থাকবে। এর মধ্যে একটা কিছু কর — তা হলে জানবো, তোমরা কিছু করেছ - কেবল আমাকে আকাশে তুলে দিয়ে প্রশংসা করলে কিছু হবে না।

তোমাদের জাতটা দেখাক্ যে তারা কিছু করতে প্রস্তুত। তোমরা ভারতে যদি এরূপ কিছু করতে না পার, তবে আমাকে একলা কাজ করতে দাও। আমার জগৎকে কি দেবার আছে - যারা তা আদরপূর্বক নেবে ও কাজে পরিণত করবে, তাদের তা দিতে দাও। "যারা আমার পিতার কার্য করবে,"‡ তারাই আমার আপনার জন।

যাই হোক, আবার বলছি, এই জন্য বিশেষ ভাবে চেষ্টা করো - একেবারে ছেড়ে দিও না। এইটি মনে রেখো, আমার নাম খুব বেজে যায়, এটি আমি চাইনা। আমি চাই দেখতে যেন আমার ভাবগুলি কার্যে পরিণত হয়। সকল মহাপুরুষের চেলারাই চিরকাল গুরুর উপদেশগুলির সঙ্গে সেই ব্যক্তিটিকে অচ্ছেদ্যভাবে জড়িয়ে ফেলেছে, এবং অবশেষে ব্যক্তিটির জন্য তাঁর ভাবগুলোকে নষ্ট করে দিয়েছে। শ্রীরামকৃষ্ণের শিষ্যগণকে এই প্রকার কাজ না করিতে সর্বদাই অবশ্য সতর্ক থাকতে হবে। তোমরা ভাবগুলি বিস্তারের চেষ্টা কর, প্রভু তোমাদের আশীর্বাদ করুন।

সদা আশীর্বাদক
বিবেকানন্দ

‡ *'He who doeth the will of my Father.'*-- Bible.

( আমেরিকার পথে—ওরিয়েণ্টাল হোটেল, রেষ্টুর‍্যা ফাঙ্কেই )

ইয়াকোহামা

১০ জুলাই, ১৮৯৩

প্রিয় আলসিঙ্গা, বালাজী, জি. জি. ও অন্যান্য মান্দ্রাজী বন্ধুগণ,

আমার গতিবিধি সম্বন্ধে তোমাদের সর্বদা খবর দেওয়া আমার উচিত ছিল, আমি তা করিনি, তজ্জন্য আমায় ক্ষমা করবে। এরূপ দীর্ঘ ভ্রমনে প্রত্যহই বিশেষ ব্যস্ত থাকতে হয়। বিশেষতঃ আমার তো কখনও নানা জিনিষপত্র সঙ্গেনিয়ে ঘোরা অভ্যাস ছিল না। এখন এই-সব যা সঙ্গে নিতে হয়েছে, তার তত্ত্বাবধানেই আমার সব শক্তি ব্যয় হচ্ছে। বাস্তবিক এ এক বিষম ঝঞ্ঝাট।

বোম্বাই ছেড়ে এক সপ্তাহের মধ্যে কলম্বো পৌছলাম। জাহাজ প্রায় সারাদিন বন্দরে ছিল। এই সুযোগে আমি নেমে শহর দেখতে গেলাম। গাড়ী ক'রে কলম্বোর রাস্তা দিয়ে চলতে লাগলাম। সেখানকার মধ্যে কেবল বুদ্ধ—ভগবানের মন্দিরটির কথা আমার স্মরণ আছে; তথায় বুদ্ধদেবের এক বৃহৎ পরিনির্বান—মূর্তি শয়ান অবস্থায় রয়েছে। আমি মন্দিরের পুরোহিতগণের সহিত আলাপ করতে চেষ্টা করলাম। কিন্তু তারা সিংহলী ভাষা ভিন্ন অন্য কোন ভাষা জানেন না বলে আমাকে আলাপের চেষ্টা ত্যাগ করতে হল। এখান হতে প্রায় ৮০ মাইল দূরে সিংহলের মধ্যে অবস্থিত কান্তি শহর সিংহলী বৌদ্ধধর্মের কেন্দ্র, কিন্তু আমার সেখানে যাবার সময় ছিল না। এখানকার গৃহস্থ বৌদ্ধগণ, কি পুরুষ কি স্ত্রী, সকলেই মৎস—মাংস ভোজী, কেবল পুরোহিতগণ নিরামীষাশী। সিংহলীদের পরিচ্ছদ ও চেহারা তোমাদের মান্দ্রাজীদেরই মত। তাদের ভাষা সম্বন্ধে আমি কিছুই জানি না। তবে উচ্চারণ শুনে বোধ হয়, উহা তোমাদের তামিলের অনুরূপ।

পরে জাহাজ পিনাঙে লাগল ; উহা মালয় উপদ্বীপে সমুদ্রের উপরে একটি ক্ষুদ্র ভূমিখণ্ড মাত্র। উহা খুব ক্ষুদ্র শহর বটে, কিন্তু অন্যান্য সুনির্মিত নগরীর ন্যায় খুব পরিষ্কার-ঝরিষ্কার। মালয়বাসী-গণ সবই মুসলমান। প্রাচীনকালে এরা সওদাগরী জাহাজসমূহের বিশেষ ভীতির কারণ-জলদস্যু। কিন্তু এখানকার বুরুজওয়ালা যুদ্ধ-জাহাজের প্রকাণ্ড কামানের চোটে মালয়বাসীগণকে অপেক্ষাকৃত কম হাঙ্গামার কাজ করতে বাধ্য করেছে।

পিনাং হতে শিঙ্গাপুর চললাম। পথে দূর হতে উচ্চশৈলসমন্বিত সুমাত্রা দেখতে পেলাম ; আর কাপ্তেন আমাকে প্রাচীনকালে জল-দস্যুগণের কয়েকটি আড্ডা অঙ্গুলি নির্দেশ ক'রে দেখাতে লাগলেন। সিঙ্গাপুর প্রণালী-উপনিবেশের রাজধানী। এখানে একটি সুন্দর উদ্ভিদ্-উদ্যান আছে, তথায় অনেক জাতীয় ভাল ভাল 'পাম' (*palm*) সংগৃহীত আছে। 'ভ্রমণকারীর পাম' নামক সুন্দর তাল-বৃন্তবৎ পাম এখানে অপর্যাপ্ত জন্মায়, আর 'রুটিফল' (*Bread fruits*) বৃক্ষ তো এখানে সর্বত্র। মান্দ্রাজে যেমন আম অপর্যাপ্ত, বিখ্যাত ম্যাঙ্গোষ্টিনও ওখানে তদ্রূপ অপর্যাপ্ত, তবে আমের সঙ্গে আর কিসের তুলনা হতে পারে? এখানকার লোকে মান্দ্রাজী লোকের অর্দ্ধেক কালও হবে না ; যদিও এস্থান মান্দ্রাজ অপেক্ষা বিষুবরেখার নিকট-বর্তী। এখানে একটি সুন্দর যাদুঘরও (*Museum*) আছে। এখানে পানদোষ ও লাম্পট্য অপর্যাপ্ত মাত্রায় বিরাজমান ; ইহাই এখানকার ইয়ুরোপীয় ঔপনিবেশীকগণের যেন প্রথম কর্তব্য। আর প্রত্যেক বন্দরেই জাহাজের প্রায় অর্দ্ধেক নাবিক নেমে এরূপ স্থানের অন্বেষণ করে, যেখানে সুরা ও সঙ্গীতের প্রভাবে নরক রাজত্ব করে। থাক সে কথা।

তারপর হংকং। সিঙ্গাপুর মালয়-উপদ্বীপের অন্তর্গত হলেও, সেখান থেকেই মনে হয় যেন চীনে এসেছি -চীনের ভাব সেখানে এতই

প্রবল– সকল মজুরের কাজ, সকল ব্যবসা– বাণিজ্য বোধ হয় যেন তাদেরই হাতে! আর হংকং তো খাঁটি চীন; যাই জাহাজ কিনারায় নঙ্গর করে, অমনি শত শত চীনে নৌকা এসে ডাঙ্গায় নিয়ে যাবার জন্য তোমায় ঘিরে ফেলবে। এই নৌকাগুলো একটু নূতন রকমের– প্রত্যেকটিতে দুটি ক'রে হাল। মাঝিরা সপরিবারে নৌকাতেই বাস করে। প্রায়ই দেখা যায়, মাঝির স্ত্রীই হালে বসে থাকে, একটি হাল দুহাত দিয়ে ও অপর হাল এক পা দিয়ে চালায়। আর দেখা যায় যে, শতকরা নব্বই জনের পিঠে একটি কচি ছেলে এরূপভাবে একটি থলির মত জিনিস দিয়ে বাঁধা থাকে, যাতে সে হাত–পা অনায়াসে খেলাতে পারে। চীনে খোকা কেমন মায়ের পিঠে সম্পূর্ণ শান্তভাবে ঝুলে আছে আর ওদিকে মা কখন তাঁর সব শক্তি প্রয়োগ করে নৌকা চালাচ্ছেন, কখন ভারী ভারী বোঝা ঠেলছেন, অথবা অত্যদ্ভুত তৎপরতার সহিত এক নৌকা থেকে অপর নৌকায় লাফিয়ে যাচ্ছেন - এ এক বড় মজার দৃশ্য! আর এত নৌকা ও ষ্টীমলঞ্চ ভীড় করে ক্রমাগত আসছে যাচ্ছে যে, প্রতিমুহূর্তে চীনে–খোকার টিকি–সমেত ছোট মাথাটি একেবারে গুঁড়ো হয়ে যাবার সম্ভাবনা রয়েছে; খোকার কিন্তু সে দিকে খেয়াল নেই। তার পক্ষে এই মহাব্যস্ত কর্মজীবনের কোনও আকর্ষণ নেই। তার পাগলের মত ব্যস্ত মা মাঝে মাঝে তাকে দু'একখানা চালের পিঠে দিচ্ছেন, সে ততক্ষণ তার অঙ্গব্যবচ্ছেদ নিয়েই সন্তুষ্ট।

চীনে–খোকা একটি রীতিমত দার্শনিক। যখন ভারতীয় শিশু হামাগুড়ি দিতেও অক্ষম, এমন বয়সে সে স্থিরভাবে কাজ করতে যায়। সে বিশেষরূপেই প্রয়োজনীয়তার দর্শন শিখেছে। চীন ও ভারতবাসী যে 'মমিতে' পরিণতপ্রায় এক প্রাণহীন সভ্যতার স্তরে আটকে পড়েছে, অতি দারিদ্রই তার অন্যতম কারণ। সাধারন হিন্দু ও চীন বাসীর পক্ষে তার প্রাত্যহিক অভাব এতই ভয়ানক যে, তাকে আর কিছু ভাববার অবসর দেয় না।

হংকং অতি সুন্দর শহর। উহা পাহাড়ের ঢালুর উপর নির্মিত, পাহাড়ের উপর অনেক বড়লোক বাস করে; উহা শহর অপেক্ষা অনেক ঠাণ্ডা। পাহাড়ের উপরে প্রায় খাড়াভাবে ট্রাম গিয়েছে। উহা তারের দড়ির সংযোগে বাষ্পীয় বলে উপরে টেনে নিয়ে যাওয়া হয়।

আমরা হংকংএ তিন দিন ছিলাম। সেখান থেকে ক্যান্টন দেখতে গিয়েছিলাম, হংকং হতে একটি নদী ধরে ৮০ মাইল উজিয়ে ক্যান্টনে যেতে হয়। নদীটি এত চওড়া যে, খুব বড় বড় জাহাজ পর্যন্ত যেতে পারে। অনেকগুলো চীনে জাহাজ হংকং ও ক্যান্টনের মধ্যে যাতায়াত করে। আমরা বিকেলে একখানি জাহাজে চড়ে পর দিন প্রাতে ক্যান্টনে পৌঁছলাম। প্রাণের স্ফূর্তি ও কর্মব্যস্ততা মিলে এখানে কি হইচই! নৌকার ভিড়ই বা কি! জল যেন ছেয়ে ফেলে দিয়েছে! এ শুধু মাল ও যাত্রী নিয়ে যাবার নৌকা নয় – হাজার হাজার নৌকা রয়েছে – গৃহের মত বাসপযোগী। তাদের মধ্যে অনেক গুলো অতি সুন্দর, অতি বৃহৎ। বাস্তবিক সেগুলো দুতলা–তেতলা বাড়ীস্বরূপ—চারিদিকে বারাণ্ডা রয়েছে – মধ্য দিয়ে রাস্তা গেছে; কিন্তু সব জলে ভাসছে !!

আমরা যেখানে নামলাম, সেই জায়গাটুকু চীন গভর্নমেণ্ট বৈদেশিকদিগকে বাস করবার জন্য দিয়েছেন। আমাদের চতুর্দিকে, নদীর উভয় পার্শ্বে অনেক মাইল জুড়ে এই বৃহৎ শহর অবস্থিত–এখানে অগণ্য মানুষ বাস করছে, জীবন–সংগ্রামে একজন আর একজনকে ঠেলে ফেলে চলেছে – প্রাণপ্রণে জীবন–সংগ্রামে জয়ী হবার চেষ্টা করছে। মহা কলরব—মহা ব্যস্ততা! কিন্তু এখানকার অধিবাসী সংখ্যা যতই হোক, এখানকার কর্মপ্রবণতা যতই হোক, আমি এর মত ময়লা শহর দেখিনি। তবে ভারতবর্ষের কোন শহরকে যে হিসেবে আবর্জনাপূর্ণ বলে, সে হিসেবে বলছি না—চীনেরা তো এতটুকু ময়লা

বৃথা নষ্ট হতে দেয়না – সে হিসেবে নয় ; চীনেদের গা থেকে যে বিষম দুর্গন্ধ বেরোয়, তার কথা বলছি – তারা যেন ব্রত নিয়েছে, কখন স্নান করবে না। প্রত্যেক বাড়ীখানি এক-একখানি দোকান – লোকেরা উপরতলায় বাস করে। রাস্তাগুলো এত সরু যে, রাস্তা দিয়ে চলতে গেলেই দুধারের দোকান যেন গায়ে লাগে। দশ পা চলতে না চলতে মাংসের দোকান দেখতে পাবে ; এমন দোকানও আছে, যেখানে কুকুর-বেড়াল মাংস বিক্রয় হয়। অবশ্য খুব গরীবেরাই কুকুর-বেড়াল খায়।

আর্যাবর্তনিবাসিনী হিন্দু মহিলাদের যেমন পর্দা আছে, তাদের যেমন কেউ কখন দেখতে পায়না, চীনা মহিলাদেরও তদ্রূপ। অবশ্য শ্রমজীবী স্ত্রীলোকেরা লোকের সামনে বেরোয়। এদের মধ্যেও দেখা যায়, এক একটি স্ত্রীলকের পা তোমাদের ছোট খোকার পায়ের চেয়ে ছোট ; তারা হেঁঠে বেড়াচ্ছে ঠিক বলা যায় না ; খুঁড়িয়ে খুঁড়িয়ে থপ থপ ক'রে চলছে।

আমি কতকগুলি চীনে মন্দির দেখতে গেলাম। ক্যান্টনে যে সর্বাপেক্ষা বৃহৎ মন্দিরটি আছে, তা প্রথম বৌদ্ধ সম্রাট এবং সর্বপ্রথম ৫০০ জন বৌদ্ধধর্মাবলম্বীর স্মরণার্থ উৎসর্গীকৃত। অবশ্য স্বয়ং বুদ্ধদেব প্রধান মূর্তি ; তাঁর নিচেই সম্রাট বসেছেন – আর দুধারে শিষ্যগণের মূর্তি – সব মূর্তিগুলোই কাঠে সুন্দররূপে ক্ষোদিত।

ক্যান্টন হতে আমি হংকংএ ফিরলাম। সেখান থেকে জাপানে গেলাম। নাগাসাকি বন্দরে প্রথমেই কিছুক্ষণের জন্য আমাদের জাহাজ লাগলো। আমরা কয়েক ঘণ্টার জন্য জাহাজ থেকে নেমে শহরের মধ্যে গাড়ী ক'রে বেড়ালাম। চীনের সহিত কি প্রভেদ ! পৃথিবীর মধ্যে যত পরিষ্কার জাত আছে, জাপানীরা তার অন্যতম। এদের সবাই কেমন পরিষ্কার ! রাস্তাগুলো প্রায় সবই চওড়া সিধে ও সমান ভাবে

বাঁধানো। এদের খাঁচার মত ছোট ছোট দিব্যি বাড়ীগুলো, প্রায় প্রতি শহর ও পল্লীর পশ্চাতে অবস্থিত চিরগাছে ঢাকা চিরহরিৎ ছোট ছোট পহাড়গুলা, বেঁটে সুন্দরকায় অদ্ভুত বেশধারী জাপ, তাদের প্রত্যেক চালচলন অঙ্গভঙ্গি হাবভাব – সবই ছবির মত। জাপান 'সৌদর্যভূমি'। প্রায় প্রত্যেক বাড়ীর পেছনে এক-একখানি বাগান আছে; উহা জাপানী ফ্যাশানে ক্ষুদ্র ক্ষুদ্র গুল্মতৃণাচ্ছাদিত ভূমিখণ্ড, ছোট ছোট কৃত্রিম জল প্রণালী এবং পাথরের সাঁকো দ্বারা উত্তমরূপে সজ্জিত।

নাগাসাকি থেকে কোবিতে গেলাম। কোবি গিয়ে জাহাজ ছেড়ে দিলাম, স্থলপথে ইয়াকোহামায় এলাম – জাপানের মধ্যবর্তী প্রদেশসমূহ দেখবার জন্য। আমি জাপানের মধ্যপ্রদেশে তিনটি বড় বড় শহর দেখেছি। ওসাকা – এখানে নানা শিল্পদ্রব্য প্রস্তুত হয়; কিযোটো–প্রাচীন রাজধানী; টোকিয়ো–বর্তমান রাজধাণী; টোকিয়ো কলকতার প্রায় দ্বিগুণ হবে। লোকসংখ্যাও প্রায় কলকাতার দ্বিগুণ।

বিদেশীকে ছাড়পত্র ছাড়া জাপানের ভিতরে ভ্রমণ করতে দেয় না।

দেখে বোধ হয়, জাপানীরা বর্তমানকালে কি প্রয়োজন তা বুঝেছে, তারা সম্পূর্ণরূপে জাগরিত হয়েছে। ওদের সম্পূর্ণরূপে শিক্ষিত ও সুনিয়ন্ত্রিত স্থলসৈন্য আছে। ওদের যে কামান আছে তা ওদেরই একজন কর্মচারী আবিষ্কার করেছেন। সকলেই বলে উহা কোন জাতীর কামানের চেয়ে কম নয়। আর তারা তাদের নৌবল ও ক্রমাগত বৃদ্ধি কচ্ছে। আমি একজন জাপানী স্থপতি–নির্মিত প্রায় এক মাইল লম্বা একটি সুরঙ্গ (*Tunnel*) দেখেছি।

এদের দেশলাই–এর কারখানা এক দেখবার জিনিষ। এদের যে-কোন জিনিষের অভাব, তাই নিজের দেশে করবার চেষ্টা কচ্ছে।

জাপানীদের নিজেদের একটি ষ্টিমার লাইনের জাহাজ চীন ও জাপানের মধ্যে যাতায়াত করে ; আর এরা শীঘ্রই বোম্বাই ও ইয়াকোহামার মধ্যে জাহাজ চালাবে, মতলব কচ্ছে।

আমি এদের অনেকগুলি মন্দির দেখলাম। প্রত্যেক মন্দিরে কতকগুলি সংস্কৃত মন্ত্র প্রাচীন বাংলা অক্ষরে লেখা আছে। মন্দিরে পুরোহিতদের মধ্যে অল্পসংখ্যকই সংস্কৃত বোঝে। কিন্তু এরা বেশ বুদ্ধিমান। বর্তমান কালে সর্ব্বত্রই যে একটা উন্নতির জন্য প্রবল তৃষ্ণা দেখা যায়, তা পুরোহিতদের মধ্যেও প্রবেশ করেছে। জাপানীদের সম্বন্ধে আমার মনে কত কথা উদয় হচ্ছে, তা একটা সংক্ষিপ্ত চিঠির মধ্যে প্রকাশ ক'রে বলতে পারি না। তবে এইটুকু বলতে পারি যে, আমাদের দেশের যুবকেরা দলে দলে প্রতি বৎসর চীন ও জাপানে যাক্। জাপানে যাওয়া ও আবার বিশেষ দরকার ; জাপানীদের কাছে ভারত এখন সর্বপ্রকার উচ্চ ও মহৎ পদার্থের স্বপ্নরাজ্য।

আর তোমরা কি করছো ? সারা জীবন কেবল বাজে বকছো। এস এদের দেখে যাও, তারপর যাও—গিয়ে লজ্জায় মুখ লুকোও গে। ভারতের যেন জরাজীর্ণ অবস্থা হয়ে ভীমরতি ধরেছে। তোমরা-দেশ ছেড়ে বাইরে গেলে তোমাদের জাত যায় !! এই হাজার বছরের ক্রমবর্ধমান জমাট কুসংস্কারের বোঝা ঘাড়ে নিয়ে বসে আছ, হাজার বছর ধরে খাদ্যাখাদ্যের শুদ্ধাশুদ্ধতা বিচার ক'রে শক্তিক্ষয় করছ ! পৌরহিত্যরূপ আহাম্মকির গভীর ঘূর্নিতে ঘুরপাক খাচ্ছ ! শত শত যুগের অবিরাম সামাজিক অত্যাচারে তোমাদের সব মনুষ্যত্বটা একেবারে নষ্ট হয়ে গেছে – তোমরা কি বল দেখি ? আর তোমরা এখন করছই বা কি ? আহাম্মক, তোমরা বই হাতে ক'রে সমুদ্রের ধারে পাইচারি করছ ! ইয়োরোপীয় মস্তিস্কপ্রসূত কোন তত্ত্বের এক কণামাত্র — তাও খাঁটি জিনিষ নয় – সেই চিন্তার বদহজমে খানিকটা

আওড়াচ্ছ, আর তোমাদের প্রাণমন সেই ৩০্ টাকার কেরানীগিরির দিকে পড়ে রয়েছে; না হয় খুব জোর একটা দুষ্ট উকিল হবার মতলব করছ। ইহাই ভারতীয় যুবকগণের সর্বোচ্চ আকাঙ্ক্ষা। আবার প্রত্যেক ছাত্রের আশে-পাশে একপাল ছেলে – তাঁর বংশধর-গণ – বাবা, খাবার দাও, খাবার দাও, ক'রে উচ্চ চীৎকার তুলেছে !! বলি, সমুদ্রে কি জলের অভাব হয়েছে যে, তোমাদের বই, গাউন, বিশ্ববিদ্যালয়ের ডিপ্লমা প্রভৃতি সমেত তোমাদের ডুবিয়ে ফেলতে পারে না? এস, মানুষ হও। প্রথমে দুষ্ট পুরুতগুলোকে দূর ক'রে দাও। কারণ এই মস্তিস্কহীন লোকগুলো কখনও শুধরোবে না। তাদের হৃদয়ের কখনও প্রসার হবে না। শত শত শতাব্দীর কুসংস্কার ও অত্যাচারের ফলে তাদের উদ্ভব; আগে তাদের নির্ম্মূল কর। এস, মানুষ হও। নিজেদের সংকীর্ণ গর্ত থেকে বেরিয়ে এসে বাহিরে গিয়ে দেখ, সব জাতি কেমন উন্নতিপথে চলেছে। তোমরা কি মানুষ কে ভালবাসো? তোমরা কি দেশকে ভালবাসো? তা হলে এস, আমরা ভাল হবার জন্য – উন্নত হবার জন্য প্রাণপ্রণে চেষ্টা করি। পেছনে চেয়ো না – অতি প্রিয় আত্মীয়স্বজন কাঁদুক; পেছনে চেয়ো না, সামনে এগিয়ে যাও।

ভারতমাতা অন্ততঃ সহস্র যুবক বলি চান। মনে রেখ – মানুষ চাই, পশু নয়। প্রভু তোমাদের এই নড়নচড়নরহিত সভ্যতা ভাঙবার জন্য ইংরেজ গভর্ণমেণ্টকে প্রেরণ করেছেন, আর মান্দ্রাজের লোকই ইংরেজদের ভারতে বসবার প্রধান সহায় হন। এখন জিজ্ঞাসা করি, সমাজের এই নুতন অবস্থা আনবার জন্য সর্বান্তঃকরণে প্রাণপ্রণ যত্ন করবে, মান্দ্রাজ এমন কতগুলি নিঃস্বার্থ যুবক দিতে কি প্রস্তুত – যারা দরিদ্রের প্রতি সহানুভূতিসম্পন্ন হবে, তাদের ক্ষুধার্ত্ত মুখে অন্ন প্রদান করবে, সর্বসাধারণের মধ্যে শিক্ষা বিস্তার করবে আর

তোমাদের পূর্বপুরুষগণের অত্যাচারে যারা পশুপদবীতে উপনীত হয়েছে, তাদের মানুষ করবার জন্য আমরণ চেষ্টা করবে?

……… আমাকে কুক্ কোম্পানি, চিকাগো, এই ঠিকানায় পত্র লিখবে।

তোমাদের
বিবেকানন্দ

পুঃ— ধীর, নিস্তব্ধ অথচ দৃঢ়ভাবে কাজ করতে হবে। খবরের কাগজে হুজুক করা নয়। সর্বদা মনে রাখবে, নামযশ আমাদের উদ্দেশ্য নয়।

বি



# ৯ | প্রাচ্য ও পাশ্চাত্য

## শ্রী অরবিন্দ

আমাদের দেশে ও য়ুরোপে মুখ্য প্রভেদ এই যে, আমাদের জীবন অন্তর্ম্মুখী, য়ুরোপীয় জীবন বহির্ম্মুখী। আমরা ভাবকে আশ্রয় করিয়া পাপপুণ্য ইত্যাদি বিচার করি, য়ূরোপ কর্ম্মকে আশ্রয় করিয়া পাপপুণ্য ইত্যাদি বিচার করে। আমরা ভগবানবে অন্তর্যামী ও আত্মস্থ বুঝিয়া অন্তরে তাঁহাকে অন্বেষণ করি, য়ুরোপ ভগবানকে জগতের রাজা বুঝিয়া বাহিরে তাঁহাকে দেখে ও উপাসনা করে। য়ুরোপের স্বর্গ স্থূলজগতে, পৃথিবীর ঐশ্বর্য্য, সৌন্দর্য, ভোগ-বিলাস তাঁহাদের আদরণীয় ও মৃগ্য; যদি অন্য স্বর্গ কল্পনা করেন, তাহা এই পার্থিব ঐশ্বর্য্য, সৌন্দর্য্য ভোগ-বিলাসের প্রতিকৃতি, তাঁহাদের ভগবান আমদের ইন্দ্রের সমান, পার্থিব রাজার ন্যায় রত্নময় সিংহাসনে আসীন হইয়া সহস্র বন্দনাকারী দ্বারা স্তবস্তুতিতে স্ফীত হইয়া বিশ্বসাম্রাজ্য চালান। আমাদের শিব পরমেশ্বর, অথচ ভিক্ষুক, পাগল, ভোলানাথ; আমাদের কৃষ্ণ বালক, হাস্যপ্রিয়, রঙ্গময়, প্রেমময়, ক্রীড়া করা তাঁহার ধর্ম্ম। য়ুরোপের ভগবান কখন হাসেন না, তাহাতে তাঁহার গৌরব নষ্ট হয়, তাঁহার ঈশ্বরত্ব আর থাকে না। সেই বহির্ম্মুখী ভাব ইহার কারণ — ঐশ্বর্যের চিহ্ন তাঁহাদের ঐশ্বর্যের প্রতিষ্ঠা, চিহ্ন না দেখিলে তাঁহারা জিনিষটি দেখিতে পান না, তাঁহাদের দিব্যচক্ষু নাই, সূক্ষ্ম দৃষ্টি নাই, সবই স্থূল। আমাদের শিব ভিক্ষুক, কিন্তু ত্রিলোকের সমস্ত ধন ও ঐশ্বর্য্য অল্পেতে সাধককে দান করেন —

ভোলানাথ, কিন্তু জ্ঞানীর অপ্রাপ্য জ্ঞান তাঁহার স্বভাবসিদ্ধ সম্পত্তি। আমাদের প্রেমময় রঙ্গপ্রিয় শ্যামসুন্দর কুরুক্ষেত্রের নায়ক, জগতের পিতা অখিল ব্রহ্মাণ্ডের সখা ও সুহৃদ। ভারতের বিরাট জ্ঞান, তীক্ষ্ণ সূক্ষ্মদৃষ্টি, অপ্রতিহত দিব্যচক্ষু স্থূল আবরণ ভেদ করিয়া আত্মস্থ ভাব, আসল সত্য অন্তর্নিহিত গূঢ়তত্ত্ব বাহির করিয়া আনে।

* *
*

পাপপুণ্য সম্বন্ধেও সেই ক্রম লক্ষিত হয়। আমরা অন্তরের ভাব দেখি। নিন্দিত কর্ম্মের মধ্যে পবিত্র ভাব বাহ্যিক পুণ্যের মধ্যে পাপিষ্ঠের স্বার্থ লুক্কায়িত থাকিতে পারে; পাপপুণ্য, সুখদুঃখ মনের ধর্ম্ম, কর্ম্ম আবরণ মাত্র। আমরা ইহা জানি; সামাজিক সুশৃঙ্খলার জন্য আমরা বাহ্যিক পাপপুণ্যকে কর্ম্মের প্রমাণ বলিয়া মান্য করি, কিন্তু অন্তরের ভাবই আমাদের আদরণীয়। যে সন্যাসী আচার-বিচার, কর্ত্তব্য-অকর্ত্তব্য, পাপপুণ্যের অতীত, জড়োন্মত্তপিশাচবৎ আচরণ করেন, সেই সর্ব্বধর্ম্মত্যাগী পুরুষকে আমরা শ্রেষ্ঠ বলি। পাশ্চাত্য বুদ্ধি এই তত্ত্বগ্রহণে অসমর্থ; যে জড়বৎ আচরণ করে, তাহাকে জড় বুঝে, যে উন্মত্তবৎ আবরণ করে, তাহাকে বিকৃতমস্তিস্ক বুঝে, যে পিশাচবৎ আচরণ করে, তাহাকে ঘৃণ্য অনাচারী পিশাচ বুঝে; কেন না সূক্ষ্মদৃষ্টি নাই, তাহারা অন্তরের ভাব দেখিতে অসমর্থ।

* *
*

সেইরূপ বাহ্যদৃষ্টিপরবশ হইয়া য়ুরোপীয় পণ্ডিতগণ বলেন, ভারতে প্রজাতন্ত্র কোন যুগে ছিল না। প্রজাতন্ত্রসূচক কোনও কথা সংস্কৃত ভাষায় পাওয়া যায় না, আধুনিক পার্লিয়ামেন্টের ন্যায় কোন আইন-ব্যবস্থাপক সভাও ছিল না, প্রজাতন্ত্রের বাহ্যচিহ্নের অভাবে প্রজাতন্ত্রের অভাব প্রতিপন্ন হয়। আমরাও এই পাশ্চাত্য যুক্তি যথার্থ বলিয়া

গ্রহণ করিয়া আসিয়াছি। আমাদের প্রাচীন আর্য্যরাজ্যে প্রজাতন্ত্রের অভাব ছিল না; প্রজাতন্ত্রের বাহ্যিক উপকরণ অসম্পূর্ণ ছিল বটে, কিন্তু প্রজাতন্ত্রের ভাব আমাদের সমস্ত সমাজ ও শাসনতন্ত্রের অন্তরে ব্যাপ্ত হইয়া প্রজার সুখ ও দেশের উন্নতি রক্ষা করিত। প্রথমতঃ, প্রত্যেক গ্রামে সম্পূর্ণ প্রজাতন্ত্র ছিল, গ্রামের লোক সম্মিলিত হইয়া সর্ব্বসাধারণের পরামর্শে বৃদ্ধ ও নেতৃস্থানীয় পুরুষদের অধীনে গ্রামের ব্যবস্থা, সমাজের ব্যবস্থা করিতেন; এই গ্রাম্য প্রজাতন্ত্র মুসলমানদের আমলে অক্ষুণ্ণ রহিল, ব্রিটিশ শাসনতন্ত্রের নিষ্পেষণে সেইদিন নষ্ট হয়। দ্বিতিয়তঃ, প্রত্যেক ক্ষুদ্র ক্ষুদ্র রাজ্যেও, যেখানে সর্ব্বসাধারণকে সম্মিলিত করিবার সুবিধা ছিল, সেই রূপ প্রথা বিদ্যমান ছিল, বৌদ্ধ সাহিত্যে, গ্রীক ইতিহাসে, মহাভারতে ইহার যথেষ্ট প্রমাণ পাওয়া যায়। তৃতীয়তঃ, বড় বড় রাজ্যে, যেখানে এইরূপ বাহ্যিক উপকরণ থাকা অসম্ভব, প্রজাতন্ত্রের ভাব রাজতন্ত্রকে পরিচালিত করিত। প্রজার আইনব্যবস্থাপক সভা ছিল না, কিন্তু রাজারও আইন করিবার বা প্রবর্ত্তিত আইন পরিবর্তন করিবার লেশমাত্র অধিকার ছিল না। প্রজারা যে আচারব্যবহার রীতিনীতি আইনকানুন মানিয়া আসিতে-ছিল, তাহার রক্ষাকর্তা রাজা। ব্রাহ্মণগণ আধুনিক উকিল ও জজদের ন্যায় সেই প্রজা অনুষ্ঠিত নিয়মসকল রাজাকে বুঝাইতেন, সংশয়স্থলে নির্ণয় করিতেন, ক্রমে ক্রমে যে পরিবর্তন লক্ষ্য করিতেন, তাহা লিখিত শাস্ত্রে লিপিবদ্ধ করিতেন। শাসনের ভার রাজারই ছিল, কিন্তু সেই ক্ষমতাও আইনের কঠিন নিগড়ে নিবদ্ধ; তাহা ভিন্ন রাজা প্রজার অনুমোদিত কার্যই করিবেন, প্রজার অসন্তোষ যাহাতে হয়, তাহা কখনও করিবেন না, এই রাজনীতিক নিয়ম সকলেই মানিয়া চলিত। রাজা তাহার ব্যতিক্রম করিলে, প্রজারা আর রাজাকে মান্য করিতে বাধ্য ছিল না।

* *
*

প্রাচ্য ও পাশ্চাত্যের একীকরণ এই যুগের ধর্ম্ম। কিন্তু এই একীকরণে পাশ্চাত্যকে প্রতিষ্ঠা বা মুখ্য অঙ্গ যদি করি, আমরা বিষম ভ্রমে পতিত হইব। প্রাচ্যই প্রতিষ্ঠা, প্রাচ্যই মুখ্য অঙ্গ। বহির্জগৎ অন্তর্জগতে প্রতিষ্ঠিত; অন্তর্জগৎ বহির্জগতে প্রতিষ্ঠিত নহে। ভাব ও শ্রদ্ধা শক্তি ও কর্ম্মের উৎস, ভাব ও শ্রদ্ধা রক্ষা করিতে হয়, কিন্তু শক্তিপ্রয়োগে ও কর্ম্মের বাহ্যিক আকারে ও উপকরণে আসক্ত হইতে নাই। পাশ্চাত্যেরা প্রজাতন্ত্রের বাহ্যিক আকার ও উপকরণ লইয়া ব্যস্ত। ভাবকে পরিস্ফুট করিবার জন্য বাহ্যিক আকার করণ; ভাব আকারকে গঠন করে, শ্রদ্ধা উপকরণ সৃজন করে। কিন্তু পাশ্চাত্যেরা আকারে ও উপকরণে এমন আসক্ত যে, সেই বহিঃপ্রকাশের মধ্যে ভাব ও শ্রদ্ধা মরিয়া যাইতেছে, তাহা লক্ষ্য করিতে পারেন না। আজ-কাল প্রাচ্য দেশে প্রজাতন্ত্রের ভাব ও শ্রদ্ধা প্রবলবেগে পরিস্ফুট হইয়া বাহ্য উপকরণ সৃজন করিতেছে, বাহ্য আকার গঠন করিতেছে, কিন্তু পাশ্চাত্য দেশে সেই ভাব ম্লান হইতেছে, সেই শ্রদ্ধা ক্ষীণ হইতেছে। প্রাচ্য প্রভাতোন্মুখ, আলোকের দিকে ধাবিত - পাশ্চাত্য তিমির-গামী রাত্রির দিকে ফিরিয়া যাইতেছে।

* *
*

ইহার কারণ, সেই বাহ্য আকার ও উপকরণে আসক্তির ফলে প্রজাতন্ত্রের দুষ্পরিণাম। প্রজাতন্ত্রের সম্পূর্ণ অনুকুল শাসনতন্ত্র সৃজন করিয়া আমেরিকা এতদিন গর্ব্ব করিতেছিল যে আমেরিকার তুল্য স্বাধীন দেশ জগতে আর নাই। কিন্তু প্রকৃত পক্ষে প্রেসিডেন্ট ও কর্ম্মচারিগণ কংগ্রেসের সাহায্যে স্বেচ্ছায় শাসন করেন, ধনীর অন্যায়, অবিচার ও সর্ব্বগ্রাসী লোভকে আশ্রয় দেন, নিজেরাও ক্ষমতার অপব্যবহারে ধনী হন। একমাত্র প্রতিনিধি নির্ব্বাচনের সময়ে প্রজারা স্বাধীন, তখনও ধনীরা প্রচুর অর্থব্যয়ে নিজ ক্ষমতা অক্ষুণ্ণ রাখেন,

পরেও প্রজার প্রতিনিধিগণকে কিনিয়া স্বেচ্ছায় অর্থ শোষণ করেন, আধিপত্য করেন। ফ্রান্স প্রজাতন্ত্র ও স্বাধীনতার জন্মভূমি, কিন্তু যে কর্ম্মচারিবর্গ ও পুলিস প্রজার ইচ্ছায় প্রত্যেক শাসনকার্য্য চালাইবার যন্ত্রস্বরূপ বলিয়া সৃষ্ট হইয়াছিল, তাহারা এখন বহুসংখ্যক ক্ষুদ্র স্বেচ্ছাচারী রাজা হইয়া বসিয়াছে, প্রজারা তাহাদের ভয়ে কাতর। ইংলণ্ডে এইরূপ বিভ্রাট ঘটে নাই বটে, কিন্তু প্রজাতন্ত্রের অন্যান্য বিপদ পরিস্ফুট হইতেছে। চঞ্চলমতি অর্দ্ধশিক্ষিত প্রজার প্রত্যেক মতপরিবর্তনে শাসনকার্য ও রাজনীতি অলোড়িত হয় বলিয়া বৃটিশ-জাতি পুরাতন রাজনীতিক কুশলতা হারাইয়া বাহিরে-অন্তরে বিপদ্‌গ্রস্ত হইতেছে। শাসনকর্তৃগণ কর্ত্তব্যজ্ঞানরহিত, নিজ স্বার্থ ও প্রতিপত্তি রক্ষা করিবার জন্য নির্ব্বাচকবর্গকে প্রলোভন দেখাইয়া, ভয় দেখাইয়া, ভুল বুঝাইয়া বৃটিশজাতির বুদ্ধি বিকৃত করিতেছেন, মতির অস্থিরতা ও চাঞ্চল্য বর্দ্ধন করিতেছেন। এই সকল কারণ বশতঃ একদিকে প্রজাতন্ত্রবাদ ভ্রান্ত বলিয়া একদল স্বাধীনতার বিরুদ্ধে খড়্গহস্ত হইয়া উঠিতেছে, অপরদিকে এনার্কিষ্ট, সোশালিষ্ট, বিপ্লবকারীর সংখ্যা বৃদ্ধি হইতেছে। এই দুই পক্ষের সংঘর্ষ ইংলণ্ডে চলিতেছে-রাজনীতিক্ষেত্রে ; আমেরিকায় - শ্রমজীবী ও লক্ষপতির বিরোধে ; জর্ম্মনীতে-মত-সংঘটনে ; ফ্রান্সে-সৈন্যে ও নৌসৈন্যে ; রুশে—পুলিস ও হত্যা-কারীর সংগ্রামে, - সর্ব্বত্র গণ্ডাগোল, চঞ্চলতা, অশান্তি।

* *
*

বহির্ম্মুখী দৃষ্টির এই পরিণাম অবশ্যম্ভাবী। কয়েকদিন রাজসিক তেজে তেজস্বী হইয়া অসুর মহান্ শ্রীসম্পন্ন, অজেয় হয়, তাহার পরে অন্তর্নিহিত দোষ বাহির হয়, সব ভাঙ্গিয়া চুরমার হয়। ভাব ও শ্রদ্ধা, সজ্ঞান কর্ম্ম, অনাসক্ত কর্ম্ম যে দেশে শিক্ষার মূলমন্ত্র, সেই দেশেই অন্তর ও বাহির, প্রাচ্য ও পাশ্চাত্যের একীকরণে সমাজ, অর্থনীতি, রাজনী-

তির সকল সমস্যার সন্তোষ জনক মীমাংসা কার্য্যতঃ হইতে পারে। কিন্তু পাশ্চাত্য জ্ঞান ও শিক্ষার বশবর্ত্তী হইয়া সেই মীমাংসা করিতে পারিব না। প্রাচ্যের উপর দণ্ডায়মান হইয়া পাশ্চাত্যকে আয়ত্ত করিতে হইবে। অন্তরে প্রতিষ্ঠা, বাহিরে প্রকাশ। ভাবের পাশ্চাত্য উপ-করণ অবলম্বন করিলে বিপদ্‌গ্রস্ত হইব, নিজ স্বভাব ও প্রাচ্যবুদ্ধির উপযুক্ত সৃজন করিতে হইবে।



১০

# তোতা-কাহিনী

## রবীন্দ্রনাথ ঠাকুর

### ছোট গল্প

এক যে পাখি। সে ছিল মূর্খ। সে গান গাহিত, শাস্ত্র পড়িত না। লাফাইত, উড়িত; জানিত না কায়দাকানুন কাকে বলে।

রাজা বলিলেন, "এমন পাখি তো কাজে লাগে না, অথচ বনের ফল খাইয়া রাজহাটে ফলের বাজারে লোকসান ঘটায়।"

মন্ত্রীকে ডাকিয়া বলিলেন, "পাখিটাকে শিক্ষা দাও।"

২

রাজার ভাগিনাদের উপর ভার পড়িল পাখিটাকে শিক্ষা দিবার।

পণ্ডিতেরা বসিয়া অনেক বিচার করিলেন। প্রশ্নটা এই, "উক্ত জীবের অবিদ্যার কারণ কী!"

সিদ্ধান্ত হইল, সামান্য খড়কুটা দিয়া পাখি যে-বাসা বাঁধে সে-বাসায় বিদ্যা বেসি ধরে না। তাই সকলের আগে দরকার ভালো করিয়া খাঁচা বানাইয়া দেওয়া।

রাজপণ্ডিতেরা দক্ষিণা পাইয়া খুশি হইয়া বাসায় ফিরিলেন।

৩

স্যাকরা বসিল সোনার খাঁচা বানাইতে। খাঁচাটা হইল এমন আশ্চর্য যে, দেখিবার জন্য দেশ বিদেশের লোক ঝুঁকিয়া পড়িল।

কেহ বলে, "শিক্ষার একেবারে হদ্দমুদ্দ।" কেহ বলে, "শিক্ষা যদি নাও হয়, খাঁচা তো হইল। পাখির কী কপাল।"

স্যাকরা থলি বোঝাই করিয়া বক্‌শিশ পাইল। খুশি হইয়া তখনই সে পাড়ি দিল বাড়ির দিকে।

পণ্ডিত বসিলেন পাখিকে বিদ্যা শিখাইতে। নস্য লইয়া বলিলেন, "অল্প পুঁথির কর্ম নয়।"

ভাগিনা তখন পুঁথিলিখকদের তলব করিলেন। তারা পুঁথির নকল করিয়া এবং নকলের নকল করিয়া পর্বতপ্রমাণ করিয়া তুলিল। যে দেখিল সেই বলিল, "সাবাস, বিদ্যা আর ধরে না।"

লিপিকরের দল পারিতোষিক লইল বলদ বোঝাই করিয়া। তখনি ঘরের দিকে দৌড় দিল। তাদের সংসারে আর টানাটানি রহিল না।

অনেক দামের খাঁচাটার জন্য ভাগিনাদের খবরদারির সীমা নাই। মেরামত তো লাগিয়াই আছে। তার পরে ঝাড়া মোছা পালিশ-করার ঘটা দেখিয়া সকলেই বলিল, "উন্নতি হইতেছে।"

লোক লাগিল বিস্তর এবং তাদের উপর নজর রাখিবার জন্য লোক লাগিল আরো বিস্তর। তারা মাস মাস মুঠা-মুঠা তনখা পাইয়া সিন্ধুক বোঝাই করিল।

তারা এবং তাদের মামাতো খুড়তুতো মাসতুতো ভাইরা খুশি হইয়া কোঠা-বালাখানায় গদি পাতিয়া বসিল।

৪

সংসারে অন্য অভাব অনেক আছে, কেবল নিন্দুক আছে যথেষ্ট। তারা বলিল, "খাঁচাটার উন্নতি হইতেছে, কিন্তু পাখিটার খবর কেহ রাখে না;"

কথাটা রাজার কানে গেল। তিনি ভাগিনাকে ডাকিয়া বলিলেন, "ভাগিনা, এ কী কথা শুনি।"

ভাগিনা বলিল, "মহারাজ, সত্য কথা যদি শুনিবেন তবে ডাকুন স্যাকরাদের, পণ্ডিতদের, লিপিকরদের, ডাকুন যারা মেরামত করে এবং মেরামত তদারক করিয়া বেড়ায়। নিন্দুকগুলো খাইতে পায় না বলিয়াই মন্দ কথা বলে।"

জবাব শুনিয়া রাজা অবস্থাটা পরিষ্কার বুঝিলেন, আর তখনি ভাগিনার গলায় সোনার হার চড়িল।

৫

শিক্ষা ভয়ংকর তেজে চলিতেছে, রাজার ইচ্ছা হইল স্বয়ং দেখিবেন। একদিন তাই পাত্র মিত্র অমাত্য লইয়া শিক্ষাশালায় তিনি স্বয়ং আসিয়া উপস্থিত।

দেউড়ির কাছে অমনি বাজিল শঙ্খ ঘণ্টা ঢাক ঢোল কাড়া নাকাড়া তুরী ভেরী দামামা কাঁসি বাঁসি কাঁসর খোল করতাল মৃদঙ্গ জগঝম্প। পণ্ডিতেরা গলা ছাড়িয়া, টিকি নাড়িয়া মন্ত্রপাঠে লাগিলেন। মিস্ত্রি মজুর স্যাকরা লিপিকর তদারকনবিশ আর মামাতো পিসতুতো খুড়তুতো এবং মাসতুতো ভাই জয়ধ্বনি তুলিল।

ভাগিনা বলিল, "মহারাজ, কাণ্ডটা দেখিতেছেন!"

মহারাজ বলিলেন, "আশ্চর্য। শব্দ কম নয়।"

ভাগিনা বলিল, "শুধু শব্দ নয়, পিছনে অর্থও কম নাই।"

রাজা খুশি হইয়া দেউড়ি পার হইয়া যেই হাতিতে উঠিবেন এমন সময়, নিন্দুক ছিল ঝোপের মধ্যে গা ঢাকা দিয়া, সে বলিয়া উঠিল, "মহারাজ, পাখিটাকে দেখিয়াছেন কি।"

রাজার চমক লাগিল; বলিলেন, "ঐ যা। মনে তো ছিল না। পাখিটাকে দেখা হয় নাই।"

ফিরিয়া আসিয়া পণ্ডিতকে বলিলেন, "পাখিটাকে তোমরা কেমন শেখাও তার কায়দাটা দেখা চাই।"

দেখা হইল। দেখিয়া বড় খুশি। কায়দাটা পাখিটার চেয়ে এত বেশী বড় যে, পাখিটাকে দেখাই যায় না, মনে হয় তাকে না দেখিলেও চলে। রাজা বুঝিলেন, আয়োজনের ত্রুটি নাই। খাঁচায় দানা নাই; পানি নাই; কেবল রাশি রাশি পুঁথি হইতে রাশি রাশি পাতা ছিঁড়িয়া কলমের ডগা দিয়া পাখির মুখের মধ্যে ঠাসা হইতেছে। গান তো বন্ধই—চীৎকার করিবার ফাঁকটুকু পর্যন্ত বোজা। দেখিলে শরীরে রোমাঞ্চ হয়।

এবারে রাজা হাতিতে চড়িবার সময় কানমলা সরর্দারকে বলিয়া দিলেন, নিন্দুকের যেন আচ্ছা করিয়া কান মলিয়া দেওয়া হয়।

৬

পাখিটা দিনে দিনে ভদ্রদস্তুর-মতো আধমরা হইয়া আসিল। অভিভাবকেরা বুঝিল, বেশ আশাজনক। তবু স্বভাবদোষে সকাল বেলায় আলোর দিকে পাখি চায় আর অন্যায় রকমে পাখা ঝট্‌পট্‌ করে। এমন কি একদিন দেখা যায় সে তার রোগা ঠোঁট দিয়া খাঁচার শলা কাটিবার চেষ্টায় আছে।

কোতোয়াল বলিল, "একী বেয়াদবী।"

তখন শিক্ষামহলে হাপর হাতুড়ি আগুন লইয়া কামার আসিয়া হাজির। কী দমাদ্দম পিটানি। লোহার শিকল তৈরী হইল; পাখির ডানা গেল কাটা।

রাজার সম্বন্ধীরা মুখ হাঁড়ি করিয়া মাথা নাড়িয়া বলিল, "এ রাজ্যে পাখিদের কেবল আক্কেল নাই তা নয়, কৃতজ্ঞতাও নাই।"

তখন পণ্ডিতেরা এক হাতে কলম, এক হাতে সড়কি লইয়া, এমনি কাণ্ড করিল যাকে বলে শিক্ষা।

কামারের পসার বাড়িয়া কামারগিন্নির গায়ে সোনাদানা চড়িল এবং কোতোয়ালের হুঁশিয়ারি দেখিয়া রাজা তাকে শিরোপা দিলেন।

৭

পাখিটা মরিল। কোন্‌কালে যে, কেউ তাহা ঠাহর করিতে পারে নাই। নিন্দুক লক্ষীছাড়া রটাইল, "পাখি মরিয়াছে।"

ভাগিনাকে ডাকিয়া রাজা বলিলেন, "ভাগিনা, একী কথা শুনি।"

ভাগিনা বলিল, "মহারাজ, পাখিটার শিক্ষা পূরো হইয়াছে।"

রাজা শুধাইলেন, "ও কি আর লাফায়।"

ভাগিনা বলিল, "আরে রাম।"

"আর কি ওড়ে।"

"না।"

"দানা না পাইলে আর কি চেঁচায়।"

"না।"

রাজা বলিলেন, "এবার পাখিটাকে আনো তো দেখি।"

পাখি আসিল। সঙ্গে কোতোয়াল আসিল। পাইক আসিল, ঘোড়সওয়ার আসিল। রাজা পাখিটাকে টিপিলেন। সে হাঁ করিল না, হুঁ করিল না। কেবল তার পেটের মধ্যে পুঁথির শুকনো পাতা খস্ খস্ গজ্ গজ্ করিতে লাগিল।

বাহিরে নববসন্তের দক্ষিণ হাওয়ায় কিশলয়গুলি দীর্ঘ নিশ্বাসে মুকুলিত বনের আকাশ আকুল করিয়া দিল।

□ □

১১

# বাজে কথা

রবীন্দ্রনাথ ঠাকুর

অন্য খরচের চেয়ে বাজে খরচেই মানুষকে চেনা যায়। কারণ মানুষ ব্যয় করে বাঁধা নিয়ম অনুসারে, অপব্যয় করে নিজের খেয়ালে।

যেমন বাজে খরচ, তেমনি বাজে কথা। বাজে কথাতেই মানুষ আপনাকে ধরা দেয়। উপদেশের কথা যে রাস্তা দিয়ে চলে, মনুর আমল হইতে তাহা বাঁধা; কাজের কথা যে পথে আপনার গোযান টানিয়া আনে সে পথ কেজো সম্প্রদায়েয় পায়ে পায়ে তৃণপুষ্পশূণ্য চিহ্নত হইয়া গেছে। বাজেকথা নিজের মতো করিয়াই বলিতে হয়।

এইজন্য চাণক্য ব্যক্তিবিশেষকে যে একেবারে চুপ করিয়া যাইতে বলিয়াছেন, সেই কঠোর বিধানের কিছু পরিবর্তন করা যাইতে পারে। আমাদের বিবেচনায় চাণক্যকথিত উক্ত ভদ্রলোক তাবচ্চ শোভতে যাবৎ তিনি উচ্চ অঙ্গের কথা বলেন, যাবৎ তিনি আবহমান কালের পরীক্ষিত সর্বজন বিদিত সত্যঘোষণায় প্রবৃত্ত থাকেন - কিন্তু তখনি তাঁহার বিপদ যখনি তিনি সহজ কথা নিজের ভাষায় বলিবার চেষ্টা করেন।

যে লোক একটা বলিবার বিশেষ কথা না থাকিলে কোন কথাই বলিতে পারে না, হয় বেদবাক্য বলে নয় চুপ করিয় থাকে, হে চতুরানন, তাহার কুটুম্বিতা, তাহার সহচর্য, তাহার প্রতিবেশ—

শিরসি মা লিখ, মা লিখ, মা লিখ।

পৃথিবীতে জিনিসমাত্রই প্রকাশধর্মী নয়। কয়লা আগুন না পাইলে জ্বলে না, স্ফটিক হার গাঁথিয়া প্রিয়জনের গলায় পরাইবার জন্য। কয়লা আবশ্যক, স্ফটিক মূল্যবান।

এক একটি দুর্লভ মানুষ এইরূপ স্ফটিকের মতো অকারণ ঝল্‌মল্‌ করিতে পারে। সে সহজেই আপনাকে প্রকাশ করিয়া থাকে, তাহার কোন বিশেষ উপলক্ষের আবশ্যক হয় না। তাহার নিকট হইতে কোন বিশেষ প্রয়োজন সিদ্ধ করিয়া লইবার গরজ কাহারও থাকে না ; সে অনায়াসে আপনাকে আপনি দেদীপ্যমান করে, ইহা দেখিয়াই আনন্দ। মানুষ প্রকাশ এত ভালোবাসে, আলোক তাহার এত প্রিয় যে, আবশ্যককে বিসর্জন দিয়া, পেটের অন্ন ফেলিয়াও, উজ্জ্বলতার জন্য লালায়িত হইয়া উঠে। এই গুনটি দেখিলে, মানুষ যে পতঙ্গশ্রেষ্ঠ সে সম্বন্ধে সন্দেহ থাকে না। উজ্জ্বল চক্ষু দেখিয়া যে জাতি অকারণে প্রাণ দিতে পারে তাহার পরিচয় বিস্তারিত করিয়া দেওয়া বাহুল্য।

কিন্তু সকলেই পতঙ্গের ডানা লইয়া জন্মায় নাই। জ্যোতির মোহ সকলের নাই। অনেকেই বুদ্ধিমান, বিবেচক। গুহা দেখিলে তাঁহারা গভীরতার মধ্যে তলাইতে চেষ্টা করেন, কিন্তু আলো দেখিলে উপরে উড়িবার ব্যর্থ উদ্যমমাত্রও করেন না। কাব্য দেখিলে ইঁহারা প্রশ্ন করেন ইহার মধ্যে লাভ করিবার বিষয় কী আছে, গল্প শুনিলে ইঁহারা অষ্টাদশ সংহিতার সহিত মিলাইয়া ভূয়সী গবেষণার সহিত বিশুদ্ধ ধর্মমতে দুয়ো বা বাহবা দিবার জন্য প্রস্তুত হইয়া বসেন। যাহা অকারণ, যাহা অনাবশ্যক, তাহার প্রতি ইঁহাদের কোনো লোভ নেই।

যাহারা আলোক-উপাসক তাহারা এই সম্প্রদায়ের প্রতি অনুরাগ

প্রকাশ করে নাই। তাহারা ইঁহাদিগকে যে সকল নামে অভিহিত করিয়াছে আমরা তাহার অনুমোদন করি না। বররুচি ইঁহাদিগকে অরসিক বলিয়াছেন, আমাদের মতে ইহা রুচিগর্হিত। আমরা ইঁহাদিগকে যাহা মনে করি তাহা মনেই রাখিয়া দিই। কিন্তু, প্রাচীনেরা মুখ সামলাইয়া কথা কহিতেন না তাহার পরিচয় একটি সংস্কৃত শ্লোকে পাই। ইহাতে বলা হইতেছে – সিংহনখরের দ্বারা উৎপাটিত একটি গজমুক্তা বনের মধ্যে পড়িয়াছিল, কোনো ভীলরমণী দূর হইতে দেখিয়া ছুটিয়া গিয়া তাহা তুলিয়া লইল, যখন দেখিল তাহা পাকা কুল নহে, তাহা মুক্তামাত্র, তখন দূরে ছুঁড়িয়া ফেলিল। স্পষ্টই বুঝা যাইতেছে, প্রয়োজনীয়তা-বিবেচনায় যাঁহারা সকল জিনিসের মূল্যনির্ধারণ করেন, শুদ্ধমাত্র সৌন্দর্য ও উজ্জ্বলতার বিকাশ যাঁহাদিগকে লেশমাত্র বিচলিত করিতে পারে না, কবি বর্বরনারীর সহিত তাঁহাদের তুলনা দিতেছেন। আমাদের বিবেচনায় কবি ইঁহাদের সম্বন্ধে নীরব থাকিলেই ভাল করিতেন — কারণ, ইঁহারা ক্ষমতাশালী লোক, বিশেষতঃ, বিচারের ভার প্রায় ইঁহাদেরই হাতে। ইঁহারা গুরুমহাশয়ের কাজ করেন। যাঁহারা সরস্বতীর কাব্যকমল বনে বাস করেন তাঁহারা তটবর্তী বেত্রবনবাসীদিগকে উদ্‌বেজিত না করুন, এই আমার প্রার্থনা।

সাহিত্যের যথার্থ বাজে রচনাগুলি কোনো বিশেষ কথা বলিবার স্পর্ধা রাখে না। সংস্কৃত সাহিত্যে মেঘদূত তাহার উজ্জ্বল দৃষ্টান্ত। তাহা ধর্মের কথা নহে, কর্মের কথা নহে, পুরাণ নহে, ইতিহাস নহে। যে অবস্থায় মানুষের চেতন-অচেতনের বিচার লোপ পাইয়া যায়, ইহা সেই অবস্থার প্রলাপ। ইহাকে যদি কেহ বদরীফল মনে করিয়া পেট ভরাইবার আশ্বাসে তুলিয়া লন তবে তখনি ফেলিয়া দিবেন। ইহাতে প্রয়োজনের কথা কিছুই নাই। ইহা নিটোল মুক্তা, এবং ইহাতে বিরহীর বিদীর্ণ হৃদয়ের রক্তচিহ্ন কিছু লাগিয়াছে, কিন্তু সেটুকু মুছিয়া ফেলিলেও ইহার মূল্য কমিবে না।

ইহার কোনো উদ্দেশ্য নাই বলিয়াই এ কাব্যখানি এমন স্বচ্ছ, এমন উজ্জ্বল। ইহা একটি মায়াতরী; কল্পনার হাওয়ায় ইহার সজল-মেঘ-নির্মিত পাল ফুলিয়া উঠিয়াছে এবং একটি বিরহীর হৃদয়ের কামনা বহন করিয়া ইহা অবারিতবেগে একটি অপরূপ নিরুদ্দেশের অভিমুখে ছুটিয়া চলিয়াছে – আর কোনো বোঝা ইহাতে নাই।

টেনিসন যে *Idle tears*, যে অকারণ অশ্রুবিন্দুর কথা বলিয়াছেন, মেঘদূত সেই বাজে চোখের জলের কাব্য। এই কথা শুনিয়া অনেকে আমার সঙ্গে তর্ক করিতে উদ্যত হইবেন। যক্ষ যখন প্রভুশাপে তাহার প্রেয়সীর নিকট হইতে বিচ্ছিন্ন হইয়াছে তখন মেঘদূতের অশ্রুধারাকে অকারণ বলিতেছেন কেন? আমি তর্ক করিতে চাই না, এ-সকল কথার আমি কোনো উত্তর দিব না। আমি জোর করিয়া বলিতে পারি' ওই-যে যক্ষের নির্বাসন প্রভৃতি ব্যাপার ও সমস্তই কালিদাসের বানানো, কাব্যরচনার ও একটা উপলক্ষমাত্র। ওই ভারা বাঁধিয়া তিনি এক ইমারত গড়িয়াছেন; এখন আমরা ওই ভারাটা ফেলিয়া দিব। আসল কথা, 'রম্যানি বীক্ষ্য মধুরাংশ্চ নিশম্য শব্দান' মন অকারণ বিরহে বিকল হইয়া উঠে, কালিদাস অন্যত্র তাহা স্বীকার করিয়াছেন। আষাঢ়ের প্রথম দিনে অকস্মাৎ ঘনমেঘের ঘটা দেখিলে আমাদের মনে এক সৃষ্টিছাড়া বিরহ জাগিয়া উঠে, মেঘদূত সেই অকারণ বিরহের অমূলক প্রলাপ। তা যদি না হইত, তবে বিরহী মেঘকে ছাড়িয়া বিদ্যুৎকে দূত পাঠাইত। তবে পূর্ব মেঘ এত রহিয়া বসিয়া, এত ঘুরিয়া ফিরিয়া, এত যুথীবন প্রফুল্ল করিয়া, এত জনপদবধুর উৎক্ষিপ্ত দৃষ্টির কটাক্ষপাত লুটিয়া লইয়া চলিত না।

কাব্য পড়িবার সময়ও যদি হিসাবের খাতা খুলিয়া রাখিতেই

হয়, যদি কী লাভ করিলাম হাতে হাতে তাহার নিকাশ চুকাইয়া লইতেই হয়, তবে স্বীকার করিব মেঘদূত হইতে আমরা একটি তথ্য লাভ করিয়া পুলকিত হইয়াছি। সেটি এই যে, তখনও মানুষ ছিল এবং তখনও আষাঢ়ের প্রথম দিন যথানিয়মে আসিত।

কিন্তু অসহিষ্ণু বররুচি যাঁহাদের প্রতি অশিষ্ট বিশেষণ প্রয়োগ করিয়াছেন তাঁহারা কি এরূপ লাভকে লাভ বলিয়াই গণ্য করিবেন? ইহাতে কি জ্ঞানের বিস্তার, দেশের উন্নতি, চরিত্রের সংশোধন ঘটিবে? অতএব, যাহা অকারণ, যাহা অনাবশ্যক, হে চতুরানন, তাহা রসের কাব্যে রসিকদের জন্যই ঢাকা থাকুক – যাহা আবশ্যক, যাহা হিতকর, তাহার ঘোষণার বিরতি ও তাহার খরিদদারের অভাব হইবে না।

আশ্বিন ১৩০৯



১২

# পনেরো-আনা

## রবীন্দ্রনাথ ঠাকুর

যে লোক ধনী, ঘরের চেয়ে তাহার বাগান বড় হইয়া থাকে। ঘর অত্যাবশ্যক ; বাগান অতিরিক্ত, না হইলেও চলে। সম্পদের উদারতা অনাবশ্যকেই আপনাকে সপ্রমাণ করে। ছাগলের যতটুকু শিং আছে তাহাতে তাহার কাজ চলিয়া যায়, কিন্তু হরিণের শিংএর পনেরো-আনা অনাবশ্যকতা দেখিয়া আমরা মুগ্ধ হইয়া থাকি।

ময়ূরের লেজ যে কেবল রঙচঙে জিতিয়াছে তাহা নহে, তাহার বাহুল্যগৌরবে শালিক-খঞ্জন-ফিঙার পুচ্ছ লজ্জায় অহরহ অস্থির।

যে মানুষ আপনার জীবনকে নিঃশেষে অত্যাবশ্যক করিষা তুলিয়াছে। সে ব্যক্তি আদর্শপুরুষ সন্দেহ নাই, কিন্তু সৌভাগ্যক্রমে তাহার আদর্শ অধিক লোকে অনুসরণ করে না ; যদি করিত তবে মনুষ্যসমাজ এমন একটি ফলের মত হইয়া উঠিত যাহার বিচিই সমস্তটা, শাঁস একেবারেই নাই। কেবলই যে লোক উপকার করে তাহাকে ভালো না বলিয়া থাকিবার জো নাই, কিন্তু যে লোকটা বাহুল্য মানুষ তাহাকে ভালোবাসে।

কারণ, বাহুল্য মানুষটি সর্বতোভাবেই আপনাকে দিতে পারে। পৃথিবীর উপকারী মানুষ কেবল উপকারের সংকীর্ণ দিক দিয়াই আমাদের একটা অংশকে স্পর্শ করে। সে আপনার উপকারিতার

মহৎ প্রাচিরের দ্বারা আর সকল দিকেই ঘেরা ; কেবল একটি দরজা খোলা – সেখানে আমরা হাত পাতি, সে দান করে। আর, আমাদের বাহুল্যলোকটি কোনো কাজের নহে, তাই তাহার কোনো প্রাচীর নাই। সে আমাদের সহায় নহে, সে আমাদের সঙ্গী মাত্র। উপকারী লোকটির কাছ হইতে আমরা অর্জন করিয়া আনি এবং বাহুল্য-লোকটির সঙ্গে মিলিয়া আমরা খরচ করিয়া থাকি। যে আমাদের খরচ করিবার সঙ্গী সে-ই আমাদের বন্ধু।

বিধাতার প্রসাদে হরিণের শিং ও ময়ূরের পুচ্ছের মতো সংসারে আমরা অধিকাংশ লোকই বাহুল্য, আমাদের অধিকাংশেরই জীবন জীবনচরিত লিখিবার যোগ্য নহে, এই সৌভাগ্যক্রমে আমাদের অধিকাংশেরই মৃত্যুর পরে পাথরের মূর্তি গড়িবার নিষ্ফল চেষ্টায় চাঁদার খাতা দ্বারে দ্বারে কাঁদিয়া ফিরিবে না।

মরার পরে অল্প লোকেই অমর হইয়া থাকেন, সেইজন্যই পৃথিবীটা বাসযোগ্য হইয়াছে। ট্রেনের সব গাড়িই যদি রিজার্ভ গাড়ি হইত তাহা হইলে সাধারণ প্যাসেঞ্জারদের গতি কী হইত ? একে তো বড়লোকেরা একাই একশো – অর্থাৎ যতদিন বাঁচিয়া থাকেন ততদিন অন্তত তাঁহাদের ভক্ত ও নিন্দুকের হৃদয়ক্ষেত্রে শতাধিক লোকের জায়গা জুড়িয়া থাকেন – তাহার পরে আবার মরিয়াও তাঁহারা স্থান ছাড়েন না। ছাড়া দূরে থাক, অনেকে মরার সুযোগ লইয়া অধিকার বিস্তার করিয়াই থাকেন। আমাদের একমাত্র রক্ষা এই যে, ইঁহাদের সংখ্যা অল্প। নহিলে কেবল সমাধিস্তম্ভে সামান্য ব্যক্তিদের কুটিরের স্থান থাকিত না। পৃথিবী এত সংকীর্ণ যে, জীবিতের সঙ্গে জীবিতকে জায়গার জন্য লড়িতে হয়। জমির মধ্যেই হউক বা হৃদয়ের মধ্যেই হোউক, অন্য পাঁচজনের চেয়ে একটুখানি ফলাও অধিকার পাইবার জন্য কত লোকে জাল-জালিয়াতি করিয়া ইহকাল

পরকাল খোয়াইতে উদ্যত। এই যে জীবিতে জীবিতে লড়াই ইহা সমকক্ষের লড়াই, কিন্তু মৃতের সঙ্গে জীবিতের লড়াই বড় কঠিন। তাহারা এ সমস্ত দুর্বলতা, সমস্ত খণ্ডতার অতীত; তাহারা কল্পলোক বিহারী – আমরা মাধ্যাকর্ষণ, কৈশিকাকর্ষণ এবং বহুবিধ আকর্ষণ-বিকর্ষণের দ্বারা পীড়িত মর্ত মানুষ, আমরা পারিয়া উঠিব কেন? এই জন্যই বিধাতা অধিকাংশ মৃতকেই বিস্মৃতিলোকে নির্বাসন দিয়া থাকেন, সেখানে কাহার ও স্থানাভাব নাই। বিধাতা যদি বড়ো-বড়ো মৃতের আওতায় আমাদের মতো ছোটো-ছোটো জীবিতকে নিতান্ত বিমর্ষ–মলিন, নিতান্তই কোণঘেঁসা করিয়া রাখিবেন, তবে পৃথিবীকে এমন উজ্জ্বল সুন্দর করিলেন কেন; মানুষের হৃদয়টুকু মানুষের কাছে এমন একান্ত লোভনীয় হইল কী কারণে?

নীতিজ্ঞেরা আমাদিগকে নিন্দা করেন। বলেন, আমাদের জীবন বৃথা গেল। তাঁহারা আমাদিগকে তাড়না করিয়া বলিতেছেন- উঠ, জাগো, কাজ করো সময় নষ্ট করিয়ো না।

কাজ না করিয়া অনেকে সময় নষ্ট করে সন্দেহ নাই; কিন্তু কাজ করিয়া যাহারা সময় নষ্ট করে তাহারা কাজ ও নষ্ট করে, সময়ও নষ্ট করে। তাহাদের পদভারে পৃথিবী কম্পান্বিত এবং তাহাদেরই সচেষ্টতার হাত হইতে অসহায় সংসারকে রক্ষা করিবার জন্য ভগবান বলিয়াছেন, সেম্ভবামি যুগে যুগে।'

জীবন বৃথা গেল। বৃথ যাইতে দাও। অধিকাংশ জীবনই বৃথা যাইবার জন্য হইয়াছে। এই পনেরো-আনা অনাবশ্যক জীবনই বিধাতার ঐশ্বর্য সপ্রমাণ করিতেছে। তাঁহার জীবনভাণ্ডারে যে দৈন্য নাই, ব্যর্থপ্রাণ আমরাই তাহার অগণ্য সাক্ষী। আমাদের অফুরান অজস্রতা, আমাদের অহেতুক বাহুল্য দেখিয়া বিধাতার মহিমা স্মরণ করো। বাঁশি যেমন আপন শূন্যতার ভিতর দিয়া সংগীত প্রচার

করে, আমরা সংসারের পনেরো-আনা আমাদের ব্যর্থতার দ্বারা বিধাতার গৌরব ঘোষণা করিতেছি। বুদ্ধ আমাদের জন্যই সংসার ত্যাগ করিয়াছেন, খৃষ্ট আমাদের জন্য প্রাণ দিয়াছেন, ঋষিরা আমাদের জন্য তপস্যা করিয়াছেন, এবং সাধুরা আমাদের জন্য জাগ্রত রহিয়াছেন।

জীবন বৃথা গেল। যাইতে দাও। কারণ, যাওয়া চাই। যাওয়া-টাই একটা সার্থকতা। নদী চলিতেছে – তাহার সকল জলই আমাদের স্নানে এবং পানে এবং আমন ধানের ক্ষেতে ব্যবহার হইয়া যায় না। তাহার অধিকাংশ জলই কেবল প্রবাহ রাখিতেছে। আর কোনো কাজ না করিয়া কেবল প্রবাহ রক্ষা করিবার একটা বৃহৎ সার্থকতা আছে। তাহার যে জল আমরা খাল কাটিয়া পুকুরে আনি তাহাতে স্নান করা চলে, কিন্তু তাহা গান করে না; তাহার যে জল ঘটে করিয়া আনিয়া আমরা জালায় ভরিয়া রাখি তাহা পান করা চলে, কিন্তু তাহার উপরে আলোছায়ার উৎসব হয় না। উপকা-রকেই একমাত্র সাফল্য বলিয়া জ্ঞান করা কৃপণতার কথা, উদ্দেশ্যকেই একমাত্র পরিণাম বলিয়া গণ্য করা দীনতার পরিচয়।

আমরা সাধারণ পনেরো-আনা, আমরা নিজেদের যেন হেয় বলিয়া না জ্ঞান করি। আমরাই সংসারের গতি। পৃথিবীতে, মানুষের হৃদয়ে আমাদের জীবন-স্বত্ব। আমরা কিছুতেই দখল রাখিনা, আঁকড়িয়া থাকি না, আমরা চলিয়া যাই। সংসারের সমস্ত কলগান আমাদের দ্বারা ধ্বনিত, সমস্ত ছায়ালোক আমাদের উপরেই স্পন্দমান। আমরা যে হাঁসি, কাঁদি, ভালোবাসি – বন্ধুর সঙ্গে অকারণ খেলা করি – স্বজনের সঙ্গে অনাবশ্যক আলাপ করি – দিনের অধিকাংশ সময়ই চারি পাশের লোকের সহিত উদ্দেশ্যহীন ভাবে যাপন করি, তার পরে ধূম করিয়া ছেলের বিবাহ দিয়া তাহাকে

আপিসে প্রবেশ করাইয়া পৃথিবীতে কোনো খ্যাতি না রাখিয়া মরিয়া পুড়িয়া ছাই হইয়া যাই – আমরা বিপুল সংসারের তরঙ্গ লীলার অঙ্গ ; আমাদের ছোটো-খাটো হাসি-কৌতুকেই সমস্ত জনপ্রবাহ ঝল্‌মল্‌ করিতেছে ; আমাদের ছোটো খাটো আলাপে বিলাপে সমস্ত সমাজ মুখরিত হইয়া আছে।

আমরা যাহাকে ব্যর্থ বলি প্রকৃতির অধিকাংশই তাই। সূর্য-কিরণের বেশীর ভাগ শূন্যে বিকীর্ণ হয়, গাছের মুকুল অতি অল্পই ফল পর্যন্ত টিঁকে। কিন্তু সে যাঁহার ধন তিনিই বুঝিবেন। সে ব্যয় অপব্যয় কি না বিশ্বকর্মার খাতা না দেখিলে তাহার বিচার করিতে পারি না। আমরাও তেমনি অধিকাংশই পরস্পরকে সঙ্গদান ও গতিদান ছাড়া আর-কোনো কাজে লাগি না ; সে জন্য নিজেকে ও অন্যকে কোনো দোষ না দিয়া, ছট্‌ফট্‌ না করিয়া, প্রফুল্ল হাস্যে ও প্রসন্ন গানে সহজেই অখ্যাত অবসানের মধ্যে যদি শান্তিলাভ করি তাহা হইলেই সেই উদ্দেশ্যহীনতার মধ্যেই যথার্থভাবে জীবনের উদ্দেশ্য সাধন করিতে পারি।

বিধাতা যদি আমাকে ব্যর্থ করিয়াই সৃষ্টি করিয়া থাকেন তবে আমি ধন্য ; কিন্তু যদি উপদেষ্টার তাড়নায় আমি মনে করি আমাকে উপকার করিতেই হইবে, কাজে লাগিতেই হইবে, তবে যে উৎকট ব্যর্থতার সৃষ্টি করি, তাহা আমার স্বকৃত। তাহার জবাবদিহি আমাকে করিতে হইবে। পরের উপকার করিতে সকলেই জন্মাই নাই, অতএব উপকার না করিলে লজ্জা নাই। মিশানারি হইয়া চীন উদ্ধার করিতে না'ই গেলাম ; দেশে থাকিয়া শেয়াল শিকার করিয়া ও ঘোড়দৌড়ে জুয়া খেলিয়া দিন-কাটানোকে যদি ব্যর্থতা বল, তবে তাহা চীন-উদ্ধার-চেষ্টার মতো এমন লোমহর্ষক নিদারুণ ব্যর্থতা নহে।

সকল ঘাস ধান হয় না। পৃথিবীতে ঘাসই প্রায় সমস্ত, ধান

অল্পই। কিন্তু ঘাস যেন আপনার স্বাভাবিক নিষ্ফলতা লইয়া বিলাপ না করে – সে যেন স্মরণ করে যে, পৃথিবীর শুষ্ক ধূলিকে সে শ্যাম-লতার দ্বারা আচ্ছন্ন করিতেছে, রৌদ্রতাপকে সে চিরপ্রসন্ন স্নিগ্ধতার দ্বারা কোমল করিয়া লইতেছে। বোধকরি ঘাসজাতির মধ্যে কুশতৃণ গায়ের জোরে ধান্য হইবার ছেষ্টা করিয়াছিল; বোধকরি সামান্য ঘাস হইয়া না থাকিবার জন্য, পরের প্রতি একান্ত মনোনিবেশ করিয়া জীবনকে সার্থক করিবার জন্য তাহার মধ্যে অনেক উত্তেজনা জন্মিয়াছিল; তবু সে ধান্য হইল না। কিন্তু সর্বদা পরের প্রতি তাহার তীক্ষ্ম লক্ষ নিবিষ্ট করিবার একাগ্র চেষ্টা কিরূপ তাহা পরই বুঝিতেছে। মোটের উপর একথা বলা যাইতে পারে যে, এরূপ উগ্র পরপরায়ণতা বিধাতার অভিপ্রেত নহে। ইহা অপেক্ষা সাধারণ তৃণের খ্যাতিহীন স্নিগ্ধসুন্দর বিনম্র-কোমল নিষ্ফলতা ভালো।

সংক্ষেপে বলিতে গেলে মানুষ দুই শ্রেণীতে বিভক্ত – পনেরো-আনা এবং বাকি এক আনা। পনেরো-আনা শান্ত এবং এক আনা অশান্ত। পনেরো-আনা অনাবশ্যক এবং এক আনা আবশ্যক। বাতাসে চলনশীল জ্বলনধর্মী অক্সিজেনের পরিমান অল্প, স্থির শান্ত নাইট্রোজেনেই অনেক। যদি তাহার উল্টা হয় তবে পৃথিবী জ্বলিয়া ছাই হয়। তেমনি সংসারে যখন কোনো এক-দল পনেরো-আনা এক-আনার মতোই অশান্ত ও আবশ্যক হইয়া উঠিবার উপক্রম করে তখন জগতে আর কল্যাণ নাই, তখন যাহাদের অদৃষ্টে মরন আছে তাহা-দিগকে মরিবার জন্য প্রস্তুত হইতে হইবে।



## ১৩ | শ্রীকান্ত

### শরৎচন্দ্র চট্টোপাধ্যায়

[ প্রথম পর্ব ]

আমার এই 'ভবঘুরে' জীবনের অপরাহ্ণবেলায় দাঁড়াইয়া ইহারই একটা অধ্যায় বলিতে বসিয়া আজ কত কথাই না মনে পড়িতেছে।

ছেলেবেলা হইতে এমনি করিয়াই ত বুড়া হইলাম। আত্মীয় অনাত্মীয় সকলের মুখে শুধু একটা একটানা 'ছি ছি' শুনিয়া শুনিয়া নিজেও নিজের জীবনটাকে একটা মস্ত 'ছি-ছি-ছি' ছাড়া আর কিছুই ভাবিতে পারি নাই। কিন্তু কি করিয়া যে জীবনের প্রভাতেই এই সুদীর্ঘ 'ছি-ছি'র ভূমিকা চিহ্নিত হইয়া গিয়াছিল, বহুকালান্তরে আজ সেই সব স্মৃত ও বিস্মৃত কাহিনীর মালা গাঁথিতে বসিয়া যেন হঠাৎ সন্দেহ হইতেছে, এই 'ছি-ছি' টা যত বড় করিয়া সবাই দেখাইয়াছে, হয়ত ঠিক তত বড়ই ছিল না। মনে হইতেছে, হয়ত ভগবান যাহাকে তাঁহার বিচিত্র সৃষ্টির ঠিক মাঝখানটিতে টান দেন, তাহাকে ভাল-ছেলে হইয়া একজামিন্ পাশ করিবার সুবিধাও দেন না, গাড়ী-পাল্কী চড়িয়া বহু লোক-লস্কর সমভি্যবাহারে ভ্রমণ করিয়া তাহাকে 'কাহিনী' নাম দিয়া ছাপাইবার অভিরুচিও দেন না। বুদ্ধি হয়ত তাহাদের কিছু দেন, কিন্তু বিষয়ী লোকেরা তাহাকে সুবুদ্ধি বলে না। তাই প্রবৃত্তি তাহাদের এমনি অসঙ্গত, খাপছাড়া— এবং দেখিবার বস্তু ও তৃষ্ণাটা স্বভাবতঃই এতই বেয়াড়া হইয়া উঠে যে,

তাহার বর্ণনা করিতে গেলে সুধী ব্যক্তিরা বোধ করি হাসিয়াই খুন হইবেন। তারপরে সেই মন্দ ছেলেটি কে কেমন করিয়া অনাদরে অবহেলায় মন্দের আকর্ষণে মন্দ হইয়া ধাক্কা খাইয়া, ঠোক্কর খাইয়া, অজ্ঞাতসারে অবশেষে একদিন অপযশের ঝুলি কাঁধে ফেলিয়া কোথায় সরিয়া পড়ে – সুদীর্ঘ দিন আর তাহার কোন উদ্দেশই পাওয়া যায় না।

অতএব এ-সকলও থাক। যাহা বলিতে বসিয়াছি, তাহাই বলি। কিন্তু বলিলেই তো বলা হয় না। ভ্রমণ করা এক, তাহা প্রকাশ করা আর এক। যাহার পা–দুটো আছে, সেই ভ্রমণ করিতে পারে; কিন্তু হাত দুটা থাকিলেই ত আর লেখা যায় না। সে যে ভারি শক্ত। তা ছাড়া মস্ত মুস্কিল হইয়াছে আমার এই যে, ভগবান আমার মধ্যে কল্পনা–কবিত্বের বাষ্পটুকুও দেন নাই। এই দুটো পোড়া চোখ দিয়া আমি যা-কিছু দেখি ঠিক তাহাই দেখি। গাছকে ঠিক গাছই দেখি — পাহাড়-পর্বতকে পাহাড়–পর্ব্বতই দেখি। জলের দিকে চাহিয়া, জলকে জল ছাড়া আর কিছুই মনে হয় না। আকাশে মেঘের পানে চোখ তুলিয়া রাখিয়া, ঘাড়ে ব্যথা করিয়া ফেলিয়াছি, কিন্তু যে মেঘ সেই মেঘ। কাহারো নিবিড় এলোকেশের রাশি চুলোয় যাক্ – এক গাছি চুলের সন্ধানও কোনদিন তাহার মধ্যে খুঁজিয়া পাই নাই। চাঁদের পানে চাহিয়া চোখ ঠিকরাইয়া গিয়াছে, কিন্তু কাহারো মুখ-টুখ ত কখনো নজরে পড়ে নাই। এমনি করিয়া ভগবান যাহাকে বিড়ম্বিত করিয়াছেন, তাহার দ্বারা কবিত্ব সৃষ্টি করা ত চলে না। চলে শুধু সত্য কথা সোজা করিয়া বলা। অতএব আমি তাহাই করিব।

কিন্তু কি করিয়া 'ভবঘুরে' হইয়া পড়িলাম, সে কথা বলিতে গেলে, প্রভাত–জীবনে এ নেশায় কে মাতাইয়া দিয়াছিল, তাহার

একটু পরিচয় দেওয়া আবশ্যক। তাহার নাম ইন্দ্রনাথ। আমাদের প্রথম আলাপ একটা ফুটবল ম্যাচে। আজ সে বাঁচিয়া আছে কি না, জানি না। কারণ, বহু বৎসর পূর্ব্বে একদিন অতি প্রত্যূষে ঘর-বাড়ী, বিষয়-আশয়, আত্মীয়-স্বজন সমস্ত পরিত্যাগ করিয়া সেই যে একবস্ত্রে সে সংসার ত্যাগ করিয়া চলিয়া গেল, আর কখনও ফিরিয়া আসিল না। উঃ—সেদিনটা কি মনেই পড়ে!

ইস্কুলের মাঠে বাঙ্গালী ও মুসলমান ছাত্রদের ফুটবল ম্যাচ। সন্ধ্যা হয় হয়। মগ্ন হইয়া দেখিতেছি। আনন্দের সীমা নাই। হঠাৎ-ওরে বাবা – একি রে! চটাপট শব্দ এবং মারো শালাকে, ধরো শালাকে! কি একরকম যেন বিহ্বল হইয়া গেলাম। মিনিট দুই-তিন। ইতিমধ্যে কে যে কোথায় অন্তর্ধান হইয়া গেল, ঠাহর পাইলাম না; ঠাহর পাইলাম ভাল করিয়া তখন, যখন পিঠের উপর একটা আস্ত ছাতির বাঁট পটাশ করিয়া ভাঙিল এবং আরো গোটা-দুই-তিন মাথার উপর পিঠের উপর উদ্যত দেখিলাম। পাঁচ-সাতজন মুসলমান ছোকরা তখন আমার চারিদিকে ব্যূহ রচনা করিয়াছে – পলাইবার এতটুকু পথ নাই।

আরও একটা ছাতির-বাঁট – আরও একটা। ঠিক সেই মুহূর্তে যে মানুষটি বাহির হইতে বিদ্যুদ্‌গতিতে ব্যূহ ভেদ করিয়া আমাকে আগলাইয়া দাঁড়াইল – সে-ই ইন্দ্রনাথ।

ছেলেটি কালো। তাহার বাঁশীর মত নাক, প্রশস্ত সুডৌল কপাল, মুখে দুই-চারিটি বসন্তের দাগ। মাথায়, আমার মতই, কিন্তু বয়সে কিছু বড়। কহিল, ভয় কি! ঠিক আমার পিছনে পিছনে বেরিয়ে এস।

ছেলেটির বুকের ভিতর সাহস এবং করুণা যাহা ছিল, তাহা

সুদুর্ল্লভ হইলেও, অসাধারণ হয়ত নয়। কিন্তু তাহার হাত দু'খানি যে সত্যই অসাধারণ, তাহাতে লেশমাত্র সন্দেহ নেই।

শুধু জোরের জন্য বলিতেছি না। সে-দুটি দৈর্ঘ্যে তাহার হাঁটুর নীচে পর্য্যন্ত পড়িত। ইহার পরম সুবিধা এই যে, যে ব্যক্তি জানিত না, তাহার কস্মিনকালেও এ আশঙ্কা মনে উদয় হইতে পারে না যে, বিবাদের সময় ঐ খাটো মানুষটি অকস্মাৎ হাত-তিনেক লম্বা একটা হাত বাহির করিয়া তাহার নাকের উপর এই আন্দাজের মুষ্ট্যাঘাত করিবে। সে কি মুষ্টি! বাঘের থাবা বলিলেই হয়।

মিনিট-দুয়ের মধ্যে তাহার পিঠ ঘেঁষিয়া বাহিরে আসিয়া পড়িলাম। ইন্দ্র বিনাআড়ম্বরে কহিল, পালা।

ছুটিতে সুরু করিয়া কহিলাম, তুমি?

সে রুক্ষভাবে জবাব দিল, তুই পালা না – গাধা কোথাকার!

গাধাই হই, আর যাই হই – আমার বেশ মনে পড়ে, আমি হঠাৎ ফিরিয়া দাঁড়াইয়া বলিয়াছিলাম, – না।

ছেলেবেলা মারপিট কে না করয়িাছে? কিন্তু পাড়াগাঁয়ের ছেলে আমরা – মাস দুই-তিন পুর্ব্বে লেখাপড়ার জন্য সহরে পিসিমার বাড়ী আসিয়াছি – ইতিপূর্ব্বে এভাবে দল বাঁধিয়া মারামারিও করি নাই, এমন আস্ত দুটা ছাতির বাঁট পিঠের উপরও কোন দিন ভাঙে নাই। তথাপি একা পলাইতে পারিলাম না। ইন্দ্র একবার আমার মুখের প্রতি চাহিয়া কহিল, না, – তবে কি? দাঁড়িয়ে মার খাবি নাকি? ঐ' ওই দিক থেকে আসছে – আচ্ছা, তবে খুব কসে দৌড়ো—

এ কাজটা বরাবরই খুব পারি। বড় রাস্তার উপরে আসিয়া যখন পৌছানো গেল, তখন সন্ধ্যা হইয়া গিয়াছে। দোকানে দোকানে আলো জ্বলিয়া উঠিয়াছে এবং পথের উপর মিউনিসিপ্যালিটির

কেরোসিন ল্যাম্প লোহার থামের উপর এখানে একটা আর ওখানে একটা জ্বালা হইয়াছে। চোখের জোর থাকিলে, একটার কাছে দাঁড়াইয়া আর একটা দেখা যায় না, তা নয়। আততায়ীর শঙ্কা আর নাই। ইন্দ্র অতি সহজ স্বাভাবিক গলায় কথা কহিল। আমার গলা শুকাইয়া গিয়াছিল ; কিন্তু আশ্চর্য্য, সে এতটুকুও হাঁপায় নাই। এতক্ষণ যেন কিছুই হয় নাই – মারে নাই, মার খায় নাই, ছুটিয়া আসে নাই – না, কিছুই নয় ; এমনি ভাবে জিজ্ঞাসা করিল, তোর নাম কি রে ?

শ্রী–কা–ন্ত–

শ্রীকান্ত ? আচ্ছা। বলিয়া সে তাহার পকেট হইতে এক–মুঠা শুক্‌না পাতা বাহির করিয়া কতকটা নিজের মুখে পুরিয়া দিয়া, কতকটা আমার হাতে দিয়া বলিল, ব্যাটাদের খুব ঠুকেছি – চিবো।

কি এ ?

সিদ্ধি।

আমি অত্যন্ত বিস্মিত হইয়া কহিলাম, সিদ্ধি ? এ আমি খাইনে।

সে ততোধিক বিস্মিত হইয়া কহিল, খাস্‌নে ! কোথাকার গাধা রে ! বেশ নেশা হবে – চিবো ! চিবিয়ে গিলে ফ্যাল।

নেশা জিনিসটার মাধুর্য্য তখন ত আর জানি নাই ; তাই ঘাড় নাড়িয়া ফিরাইয়া দিলাম। সে তাহাও নিজের মুখে দিয়া চিবাইয়া গিলিয়া ফেলিল।

আচ্ছা, তা হলে সিগারেট খা। বলিয়া আর একটা পকেট হইতে গোটা–দুই সিগারেট ও দেশলাই বাহির করিয়া, একটি আমার হাতে দিয়া, অপরটা নিজে ধরাইয়া ফেলিল। তারপরে তাহার দুই করতাল বিচিত্র উপায়ে জড়ো করিয়া সেই সিগ্‌রেটটাকে কলিকার মত করিয়া টানিতে লাগিল। বাপ্‌রে সে কি টান ! একটানে সিগ্‌রেটের

আগুন মাথা হইতে তলায় নামিয়া আসিল। চারিদিকে লোক– আমি অত্যন্ত ভয় পাইয়া গেলাম। সভয়ে প্রশ্ন করিলাম, চুরুট খাওয়া কেউ যদি দেখে ফ্যালে ?

ফেললেই বা। সবাই জানে বলিয়া স্বচ্ছন্দে সে টানিতে টানিতে রাস্তার মোড় ফিরিয়া, আমার মনের উপর একটা প্রগাঢ় ছাপ মারিয়া দিয়া আর একদিকে চলিয়া গেল।

আজ আমার সেই দিনের অনেক কথাই মনে পড়িতেছে। শুধু একটি স্মরণ করিতে পারিতেছি না – ঐ অদ্ভুত ছেলেটিকে সেদিন ভাল বাসিয়াছিলাম, কিম্বা, তাহার প্রকাশ্যে সিদ্ধি ও ধূমপান করার জন্য তাহাকে মনে মনে ঘৃণা করিয়াছিলাম।

* * *

তারপর মাস-খানেক গত হইয়াছে। সেদিনের রাত্রিটা যেমন গরম তেমনি অন্ধকার। কোথাও গাছের একটি পাতা পর্য্যন্ত নড়ে না। ছাদের উপর সবাই শুইয়াছিলাম। বারোটা বাজে, তথাপি কাহারও চোক্ষে নিদ্রা নাই। হঠাৎ কি মধুর বংশীস্বর কানে আসিয়া লাগিল। সহজ রামপ্রসাদী সুর। কত ত শুনিয়াছি, কিন্তু বংশীতে যে এমন মুগ্ধ করিয়া দিতে পারে, তাহা জানিতাম না। বাড়ীর পূর্ব্ব-দক্ষিণ কোণে একটা প্রকাণ্ড আম-কাঁটালের বাগান। ভাগের বাগান, অতএব কেহ খোঁজ-খবর লইত না সমস্ত নিবিড় জঙ্গলে পরিণত হইয়া গিয়াছিল। শুধু গরু-বাছুরের যাতায়াতে সেই বনের মধ্য দিয়া সরু একটা পথ পড়িয়াছিল। মনে হইল, যেন সেই বনপথেই বাঁশীর সুর ক্রমশঃ নিকটবর্তী হইয়া আসিতেছে। পিসিমা উঠিয়া বসিয়া তাঁহার বড় ছেলেকে উদ্দেশ্য করিয়া কহিলেন, হাঁ রে নবীন, বাঁশী বাজায় কে ? রায়েদের ইন্দ্র নাকি ? বুঝিলাম ইঁহারা সকলেই ওই বংশী-

ধারিকে চেনেন। বড়দা বলিলেন, সে হতভাগা ছাড়া এমন বাঁশীই বা বাজাবে কে, আর ঐ বনের মধ্যেই বা ঢুকবে কে?

বলিস্ কি রে? ওকি গোঁসাইবাগানের ভেতর দিয়ে আসছে নাকি?

বড়দা বলিলেন, হুঁ।

পিসিমা এই ভয়ঙ্কর অন্ধকারে ওই অদূরবর্তী গভীর জঙ্গলটা স্মরণ করিয়া মনে মনে বোধ করি শিহরিয়া উঠিলেন। ভীত-কণ্ঠে প্রশ্ন করিলেন, আচ্ছা ওর মা কি বারণ করেন না? গোঁসাইবাগানে কত লোক যে সাপে-কামড়ে মরেছে তার সংখ্যা নাই – আচ্ছা ও-জঙ্গলে এত রাত্তিরে ছোঁড়াটা কেন!

বড়দা একটুখানি হাসিয়া বলিলেন, আর কেন! ও-পাড়া থেকে এ-পাড়ায় আসার এই সোজা পথ। যার ভয় নেই, প্রাণের মায়া নেই, সে কেন বড় রাস্তা ঘুরতে যাবে, মা? ওর শীগ্‌গির আসা নিয়ে দরকার। তা সে-পথে নদী-নালাই থাক আর সাপ-খোপ বাঘ-ভাল্লুকই থাক।

ধন্যি ছেলে! বলিয়া পিসিমা একটা নিশ্বাস ফেলিয়া চুপ করিলেন। বাঁশীর স্বর ক্রমশঃ সুস্পষ্ট হইয়া আবার ধীরে ধীরে অস্পষ্ট হইয়া দূরে মিলাইয়া গেল।

এই সেই ইন্দ্রনাথ। সেদিন ভাবিয়াছিলাম যদি অতখানি জোর এবং এমনি করিয়া মারামারি করিতে পারিতাম! আর আজ রাত্রে যতক্ষণ না ঘুমাইয়া পড়িলাম, ততক্ষণ কেবলি কামনা করিতে লাগিলাম– যদি অমনি করিয়া বাঁশী বাজাইতে পারিতাম!

কিন্তু কেমন করিয়া ভাব করি! সে যে আমার অনেক উঁচে। তখন ইস্কুলে সে আর পড়ে না। শুনিয়াছিলাম হেডমাষ্টার মহাশয়

অবিচার করিয়া তাহার মাথায় গাধার টুপি দিবার আয়োজন করিতেই সে মর্ম্মাহত হইয়া অকস্মাৎ হেডমাষ্টারের পিঠের উপর কি একটা করিয়া, ঘৃণাভরে ইস্কুলের রেলিং ডিঙাইয়া বাড়ী চলিয়া আসিয়াছিল, আর যায় নাই। ······ মাথার উপর দশ-বিশ জন অভিভাবক থাকা সত্ত্বেও কেহ কোনমতেই আর তাহার মুখ বিদ্যালয়ের অভিমুখে ফিরাইতে সক্ষম হইল না। ইন্দ্র কলম ফেলিয়া দিয়া নৌকার দাঁড় হাতে তুলিল। ······ এমনি একদিন উদ্দেশ্যবিহীন ভাসিয়া যাওয়ার মুখেই তাহার সহিত আমার একান্ত-বাঞ্ছিত মিলনের গ্রন্থি সুদৃঢ় হইবার অবকাশ ঘটিয়াছিল। তাই এত কথা আমার বলা। ······ যিনি সব জানেন, তিনি শুধু বলিয়া দিতে পারেন – কেন এত লোক ছাড়িয়া সেই হতভাগার প্রতিই আমার মন-প্রাণটা পড়িয়া থাকিত এবং সেই মন্দের সঙ্গে মিলিবার জন্যই আমার দেহের প্রতি কণাটি পর্য্যন্ত উন্মুখ হইয়া উঠিয়াছিল।

* * *

······ কিন্তু সে যাই হোক, ওই লোকটা কি! মানুষ? দেবতা? পিশাচ? কে ও? কার সঙ্গে এই বনের মধ্যে ঘুরিতেছি? যদি মানুষই হয়, তবে ভয় বলিয়া কোন বস্তু যে বিশ্বসংসারে আছে, সে কথা কি ও জানেও না! বুকখানা কি পাথর দিয়া তৈরী? সেটা কি আমাদের মত সঙ্কুচিত বিস্তারিত হয় না? তবে যে সেদিন মাঠের মধ্যে সকলে পলাইয়া গেলে, সে নিতান্ত অপরিচিত আমাকে একাকী নির্ব্বিঘ্নে বাহির করিবার জন্য শত্রুর মধ্যে প্রবেশ করিয়াছিল, সে দয়ামায়াও কি ওই পাথরের মধ্যেই নিহিত ছিল! আর আজ? সমস্ত বিপদের বার্তা তন্ন তন্ন করিয়া জানিয়া শুনিয়া নিঃশব্দে, অকুণ্ঠ-চিত্তে এই ভয়াবহ অতি ভীষণ মৃত্যুর মুখে নামিয়া দাঁড়াইল; একবার একটা মুখের অনুরোধও করিল না – 'শ্রীকান্ত, তুই একবার নেমে যা'।

সে ত জোর করিয়াই আমাকে নামাইয়া দিয়া নৌকা টানিতে পারিত! এ ত শুধু খেলা নয়! জীবন-মৃত্যুর মুখোমুখি দাঁড়াইয়া এই স্বার্থত্যাগ এই বয়সে কয়টা লোক করিয়াছে? ঐ যে বিনাআড়ম্বরে সামান্য-ভাবে বলিয়াছিল, মরতে একদিন ত হবেই, এমন সত্য কথা বলিতে কয়টা মানুষকে দেখা যায়? সে-ই আমাকে এই বিপদের মধ্যে টানিয়া আনিয়াছে সত্য, কিন্তু সে যাই হোক, তাহার অতবড় স্বার্থত্যাগ আমি মানুষের দেহ ধরিয়া ভুলিয়া যাই কেমন করিয়া? কেমন করিয়া ভুলি, যাহার হৃদয়ের ভিতর হইতে এতবড় অযাচিত দান এতই সহজে বাহির হইয়া আসিল – সে হৃদয় কি দিয়া কে গড়িয়াছিল! তারপরে কত কাল কত সুখদুঃখের ভিতর দিয়া আজ এই বার্দ্ধক্যে উপনীত হইয়াছি। কত দেশ, কত প্রান্তর কত নদ-নদী পাহাড়-পর্বত বন-জঙ্গল ঘাঁটিয়া ফিরিয়াছি, কত প্রকারের মানুষই না এই দুটো চোখে পড়িয়াছে, কিন্তু এতবড় মহাপ্রাণ ত আর কখনও দেখিতে পাই নাই। কিন্তু সে আর নাই। অকস্মাৎ একদিন যেন বুদ্‌বুদের মত শূন্যে মিলাইয়া গেল। আজ মনে পড়িয়া এই দুটো শুষ্ক চোখ জলে ভাসিয়া যাইতেছে – কেবল একটা নিস্ফল অভিমান হৃদয়ের তলদেশ আলোড়িত করিয়া উপরের দিকে ফেনাইয়া উঠিতেছে। সৃষ্টিকর্ত্তা! এই অদ্ভুত অপার্থিব বস্তু কেনই বা সৃষ্টি করিয়া পাঠাইয়াছিলে এবং কেনই বা তাহা এমন ব্যর্থ করিয়া প্রত্যা-হার করিলে! বড় ব্যথায় আমার এই অসহিষ্ণুমন বারংবার এই প্রশ্নই করিতেছে – ভগবান! টাকা-কড়ি ধন-দৌলত বিদ্যা-বুদ্ধি ঢের ত তোমার অফুরন্ত ভাণ্ডার হইতে দিতেছ দেখিতেছি, কিন্তু এত বড় একটা মহাপ্রাণ আজ পর্য্যন্ত তুমিই কয়টা দিতে পারিলে?

□ □

১৪

# পত্রাবলী

## শরৎচন্দ্র চট্টোপাধ্যায়

১

[ ফণীন্দ্রনাথ পালকে লিখিত ]

রেঙ্গুন, ১৪-৯-১৩

প্রিয়বরেষু,

...আমার সংবাদ যে আপনার মাতৃদেবী গ্রহণ করেন, আমার বহু সৌভাগের কথা, আমি বেশ সুস্থ হইয়াছি তাঁহাকে জানাবেন। আমার সংবাদ লইবার লোক সংসারে প্রায় নাই, সেই জন্য কেহ আমার ভাল মন্দ জানিতে চাহেন শুনিলে কৃতজ্ঞতায় পরিপূর্ণ হইয়া উঠি। আমার মত হতভাগ্য সংসারে খুবই কম। ...... উপকার করিতেছি, যশ মান স্বার্থ ত্যাগ করিতেছি ইত্যাদি বড় বড় ভাব আমার কোন দিনই নাই। কোনো দিন ছিল না, আজও নাই, এটা আর বেশী কথা কি? যশের কাঙ্গাল হইলে সেই রকম হয়ত ইতিপূর্ব্বেই চেষ্টা করিতাম, এত দিন এমন চুপ করিয়া থাকিতাম না। ...... আরো একটা কথা এই যে, শতদ্বারী চণ্ডীপাঠক হইতে আমার লজ্জাও করে। একটা কাগজে নিয়মিত লিখি এই যথেষ্ট। যে আমার লেখা পড়িতে ভালোবাসে সে এই কাগজই পড়িবে এই আমার ধারণা। তা ছাড়া হোমিওপ্যাথী ডোজে এতে একটু ওতে একটু, অশ্রদ্ধা ক'রে, যাতা ক'রে, তর্জ্জমা ক'রে, পরের ভাব চুরি ক'রে – এসব ক্ষুদ্রতা আমার ছেলেবেলা থেকেই নেই। আর এত

লিখিতে গেলে পড়াশুনা বন্ধ করিতে হয়, সেটা আমার মৃত্যু না হইলে আর পারিব না। ······ আমার ছোট গল্পগুলা কেমন যেন বড় হইয়া পড়ে এটা ভারী অসুবিধার কথা। আরো এই যে আমি একটা উদ্দেশ্য লইয়াই গল্প লিখি, সেটা পরিস্ফুট না হওয়া পর্য্যন্ত ছাড়িতে পারি না। "বিন্দুর ছেলে" আমি ভাবিয়াছিলাম আপনার পছন্দ হইবে না, হয়ত প্রকাশ করিতে ইতস্ততঃ করিবেন। তাই পাছে আমার খাতিরে অর্থাৎ চক্ষুলজ্জার খাতিরে নিজে ক্ষতি স্বীকার করিয়াও প্রকাশ করেন, এই আশঙ্কায় আপনাকে পূর্ব্বেই সতর্ক করিয়া দিতে ছিলাম। অর্থাৎ *Sencere* হওয়া চাই – যদি সত্যই আপনার ভাল লাগিয়া থাকে, ছাপাইয়া ভাল করিয়াছেন – পাঠক যাই বলুক। "নারীর মূল্য" আগামী বারে শেষ করিয়া আর একটা স্থরু করিব। নারীর মূল্যের বহু সুখ্যাতি হইয়াছে। আমি মনে করিয়াছি ১৪ টা মূল্য ঐ রকমের লিখিব। এবারে হয় প্রেমের মূল্য, না হয় ভগবানের মূল্য লিখিব। তার পরে ক্রমশঃ ধর্ম্মের মূল্য, সমাজের মূল্য, আত্মার মূল্য, সত্যের মূল্য, মিথ্যার মূল্য, নেশার মূল্য, সাংখের মূল্য ও বেদান্তের মূল্য লিখিব। ··· 'চরিত্রহীন' মাত্র ১৪।১৫ চ্যাপ্টার লেখা আছে, বাকিটা অন্যান্য খাতায় বা ছেঁড়া কাগজে লেখা আছে, কপি করিতে হইবে। ইহার শেষ কয়েক চ্যাপটার যথার্থই *Grand* করিব। লোকে প্রথমটা যা ইচ্ছা বলুক, কিন্তু শেষে তাদের মত পরিবর্তিত হইবেই। আমি মিথ্যা বড়াই করা ভালবাসি না এবং নিজের ঠিক ওজন না বুঝিয়াও কথা বলি না, তাই বলিতেছি, শেষটা সত্যই ভাল হইবে বলিয়া মনে করি। আর *Moral* হৌক *Immoral* হৌক, লোকে যেন বলে, "হ্যাঁ একটা লেখা বটে।" আর এতে আপনার বদ্‌নামের ভয় কি? বদ্‌নাম হয়ত আমার। তা ছাড়া কে বলিতেছে আমি গীতার টীকা করিতেছি? "চরিত্রহীন" এর নাম! – তখন পাঠককে ত পূর্ব্বাহ্নেই আভাস

দিয়াছি – এটা সুনীতিসঞ্চারিণী সভার জন্যও নয়, স্কুলপাঠ্যও নয়! টলস্টয়ের 'রিসরেক্‌শন' তাহারা একবার যদি পড়ে তাহা হইলে চরিত্রহীন সম্বন্ধে কিছুই বলিবার থাকিবে না। তাছাড়া ভাল বই, যাহা *Art* হিসাবে – *Psychology* হিসাবে বড় বই, তাহাতে দুশ্চরিত্রের অবতারণা থাকিবেই থাকিবে। কৃষ্ণকান্তের উইলে নাই? ...... টাকাই সব নয়, দেশের কাজ করা দরকার; পাঁচ জনকে যদি বাস্তবিক শিখাইতে পারা যায়, গোঁড়ামির অত্যাচার প্রভৃতির বিরুদ্ধে কথা বলা যায়, তার চেয়ে আনন্দের বস্তু আর কি আছে? আজ লোকে আমাদের মত ক্ষুদ্র লোকের কথা না শুনিতে পারে, কিন্তু এক দিন শুনিবেই। ...... এক দিন এই সঙ্কল্প করিয়াই আমি সাহিত্যসভা গড়িয়াছিলাম। আজ আমার সে সভাও নাই, সে জোরও নাই। —

( 'যুগান্তর', ৩ মাঘ ১৩৪৪ )

২

## [ মণিলাল গঙ্গোপাধ্যায়কে লিখিত ]

*14, Lower Pozoungdoung Street*
*Rangoon. 7. 1. '14*

প্রিয় মণিবাবু,—

অনেক দিন হইয়া গেল আপনার চিঠির জবাব দিই নাই। এই ত্রুটির জন্য নিজেই লজ্জিত হইয়া আছি, ইহার উপর আপনি আর যেন কিছু মনে করিবেন না।

আপনার লেখার সমালোচনা শুনিয়া আপনি যে দুঃখিত হন নাই একথা আপনার নিজের মুখে শুনিয়া বড় স্বস্তি পাইলাম। মাঝে মাঝে ভাবিতাম, আমার নিজের ত এই বিদ্যা, অপরের দোষ দেখাই, হয়ত বা তিনি কি ভাবিয়াছেন। যাক্ - বড় সুখী হইয়াছি।

আমি তারপরেও আপনার বইটা আর একবার আগাগোড়া পড়িয়াছিলাম, সত্যই খুব ভাল লাগিয়াছে – এবার আরও যেন একটু বেশী করিয়া বুঝিয়াছি, কেন, এ লেখা সকলের আমার মত ভাল লাগে না। যথার্থই আপনার লেখার *Tone* টা কবির মত। *Abstract* ভাবের কবিতা যে-সব লোকের ভাল লাগে না, তাদেরই আপনার লেখা ভাল লাগে না একথা নিশ্চয় বলিতে পারি।

যে-সব কবিতায় বা ছোট গল্পে অনেক *Fact* আছে, ঘটনা আছে, ভাবটা নিতান্ত সাদাসিদা সাংসারিক, আমি দেখিয়াছি বেশী লোকেরই তা ভাল লাগে, তারা সেটা বোঝে ভাল, কেন না বোঝা সহজ। এই খনে আরও একটা কথা বলি। অনেক দিন পূর্ব্বে

বসুমতী কাগজে আপনার 'বিন্দু'র সমালোচনা (?) করিয়া বলে, "হিন্দুর বিধবার রাত্রে আর এক বাড়িতে যাওয়া, কি রুচি, ইত্যাদি ইত্যাদি।" [ আমার এক বন্ধু এই সমালোচনার কথাটা আমাকে জানান - আমি নিজে ঠিক কথাগুলো দেখি নাই। ] সেইটা শুনিয়া আমার মনে হয় এই লোকটার স্পর্দ্ধার মত আমি ও একটা কঠিন প্রতিবাদ করিয়া কোন কাগজে ছাপাইয়া দিই - আমার মনে হইয়াছিল বলিব এবং খুব কড়া করিয়া বলিব, "লেখকের রুচি খুব ভাল, শুধু তুমি গোঁড়া এবং নির্ব্বোধ তাই ইহাতে দোষ দেখিয়াছ।" বিন্দুর অপরাধটা যে কি আমি তাহা ত কোনমতেই ভাবিয়া পাইলাম না। সে বেচারা আর একটা নিতান্ত নিরুপায় হতভাগা সঙ্গীকে রাত্রিতে লুকাইয়া দেখিতে গিয়াছিল, যদি আবশ্যক হয়, এক ফোঁটা মুখে জল দিবে কিম্বা এমনি একটা কিছু করিবে - এই ত। এইতেই মহাভারত অশুদ্ধ হইয়া গেল। হয়ত বা মনে মনে একটু স্নেহও করিত - খেলার সঙ্গী- ইহা কি দোষের না রুচিবহির্গত? কারণ, সে বিধাবা - অর্থাৎ, হিন্দুর বিধবার সামনে কেহ যদি মরে, আর সে যদি একটা আঙ্গুল দিয়া স্পর্শ করিলেও সে বাঁচে হিন্দু বিধবা তাও যেন না করে - যেহেতু সে বিধবা এবং যে লোকটা মরিতেছে সে পরপুরুষ! এই ইহাদের হিন্দু বিধবার আদর্শ!

মনে হয়, লোকগুলা এতটাই সংকীর্ণ মন লইয়া পরের দোষ দেখাইবার স্পর্দ্ধা করে এবং লোকে সেই সমালোচনা পড়িয়া বলে, "ঠিক ত! ঠিক কথাই বলিয়াছে!"

আমি ঠিক বলিতে পারি না সমালোচনা কিরূপ ছিল, যেমন আমার বন্ধুর কাছে শুনিয়াছি সেইমত বলিলাম। আপনি নিজে হয়ত এই সমালোচনা দেখিয়াছেন।

আবার কতকগুলো পাঠক মনে করে, যেখানে সেখানে

জপতপ আর সন্ন্যাসী আর হিন্দু ধর্ম্মের বড় বড় কথা না থাকিলে সে গল্প বা উপন্যাস কোন মতেই ভাল হইতে পারে না।

আপনি লিখুন দেখি কোন বিধবার বিবাহ হইয়াছে- আপনার আর রক্ষা থাকিবেনা - মার্ মার্ শব্দ করিয়া সব ছুটিয়া আসিবে। আর এই লোকগুলা নিতান্ত বেহায়া গালি-গালাজ করিতে বিশেষ পটু, সেইটাই ইহাদের জোর - অর্থাৎ এরা চীৎকার করিয়া এবং গায়ের জোরে জিতিবার চেষ্টা করে এবং জিতিয়াও যায়।

দিন দিন আমাদের সাহিত্য যেন একেবারে এক ছাঁচে ঢালা গোছ হইয়া উঠিতেছে - প্রতিদিন সঙ্কীর্ণ হইতে সঙ্কীর্ণতর হইয়া উঠিতেছে। (তাই এক এক [বার] আমার মনে হয়, উচ্ছৃঙ্খল লেখা লিখিতে সুরু করিয়া দিব - কেবল রাগের উপরেই যা-তা লিখিয়া ফেলিব!) আমি কিছু দিন পূর্ব্বে আমার দিদির নামে "নারীর মূল্য" বলিয়া একটা প্রবন্ধ লিখি। আমার দিদি ব্যাপারটা আমাকে লিখিয়া পাঠান আমি সেইটাকে বড় করিয়া লিখি। এজন্য আত্মীয় বন্ধুবান্ধবেরা কত যে আমাকে চোখ রাঙাইয়াছেন তাহা লিখিয়া জানান যায় না। কেহ কেহ এমনও বলিয়াছিলেন, আমি ম্লেচ্ছভাবাপন্ন - ঠিক হিন্দু নই। অথচ, হিন্দুধর্ম্মকে আমি এক তিলও কটাক্ষ করি নাই ইহার গোঁড়ামিকে আক্রমন করিয়াছিলাম মাত্র। কত লোকে কত সমালোচনা (ভয়ানক প্রতিবাদ) করিবেন বলিয়া ভয় দেখাইলেন, অথচ, আজ পর্য্যন্ত কেহই কিছু করিলেন না। সেই সময়ে আমার এক মামা চিঠি লিখিলেন আমি মনে মনে ব্রাহ্ম বাহিরে হিন্দু। অথচ, আমার গলায় তুলসীর মালা আছে, সন্ধ্যা-আহ্নিক না করিয়া জলগ্রহণ করিনা, যার তার হাতে জল পর্য্যন্ত খাই না। (কিছু মনে করিবেন না মণিবাবু, আপনার কাছে এ-সব বলা অন্যায়।) আমি যা' তাই শুধু আপনাকে বলিলাম। এ-সব থাকা

সত্ত্বেও তাঁরা আমাকে কত যে গালিগালাজ করিলেন এবং আমি বাহিরে ভড়ং করি বলিয়া শাসাইয়া দিলেন তাহা আর কত লিখিব। তার পরেই পীড়িত হইয়া পড়িলাম, না হইলে ইচ্ছা ছিল, ঐ রকম করিয়া "ঠাকুর দেবতার মূল্য" এবং "হিন্দু শাস্ত্রের মূল্য" বলিয়া প্রবন্ধ সুরু করিব। যাক্ নিজের কথাতেই চিঠি পূর্ণ করিয়া দিলাম- কেমন আছেন? শরীর সারিল? নূতন কি লিখিলেন? হাঁ ভাল কথা যা লিখিবেন শেষটায় অস্থির (*Impatient*) হইয়া শেষ করিবেন না – এইখানে বোধ করি আপনার দোষ হয়।

—আপনার

শ্রী শরৎচন্দ্র চট্টোপাধ্যায়

একটা অনুরোধ, যাহাই এই চিঠিতে লিখিয়া থাকি না কেন দোষ লইবেন না — যদি বা কিছু অন্যায় বলিয়াও থাকি তাহা হইলেও।

পুঃ— আপনার ভাষার দু-একটা তুচ্ছ খুঁত লইয়া প্রায়ই লোকজনকে হৈ চৈ করিতে দেখি। অবশ্য, আমি নিজে আপনার (ওই খুঁতগুলার) মত লিখি না, কিন্তু দোষও দেখি না। আপনি জানিয়া শুনিয়াই ঐ ভাষা এবং বানান লিখিতেছেন - বেশ করিতেছেন। যাহা ভাল বলিয়া বুঝিয়াছেন – শুধু পরের কথায় ছাড়িবেন না। তবে, যদি নিজে দেখেন ওগুলা বদলান আবশ্যক, তখন বদলাইবেন।

□ □

১৫

# আরোগ্য-নিকেতন

## তারাশংকর বন্দ্যোপাধ্যায়

আট

শুভকর্মে বিলম্ব করতে নাই এবং কর্মহীন মানুষের মনের মধ্যে মন্দের হাতছানি অহরহ ইশারা জানিয়ে ডাকে। জগদ্বন্ধু মশায় অবিলম্বে ফাল্গুনের শেষেই জীবনের হাতে ব্যাকরণ তুলে দিয়ে পাঠ দিয়েছিলেন। আয়ুর্বেদ - পঞ্চম বেদ। চতুর্বেদের মতোই স্বয়ং প্রজা-পতির সৃষ্টি। দেবভাষায় কথিত দেবভাষায় লিখিত। সুতরাং দেবভাষায় অধিকার লাভ করতে হবে প্রথম। ব্যাকরণ কিন্তু জীবনের খুব ভাল লাগে নাই, নরঃ নরৌ নরাঃ থেকে আগাগোড়া ব্যাকরণ মুখস্থ কি সোজা কথা। তবে ভাল লাগল অন্য দিকটা। সকালবেলা জগদ্বন্ধু মশায় যখন রোগী দেখতে বসতেন তখন ছেলেকে কাছে বসাতেন। তাঁর আয়ুর্বেদ-ভবনের ওষুধ তৈরীর কাজে জীবনকে কিছু কিছু কাজ দিতেন। গাছ-গাছড়া মূল ফূল চেনাতেন। সবচেয়ে বেশী ভালো লেগেছিল তাঁর নাড়ী-পরীক্ষা বিদ্যা। অদ্ভুত বিস্ময়কর এ বিদ্যা! কবিরাজের ঘরের ছেলে, কিশোর বয়সেই অল্পসল্প নাড়ীপরীক্ষা করতে জানতেন। জ্বর হয়েছে কিনা জ্বর ছেড়েছে কিনা, এগুলি তিনি নাড়ী দেখে বলতে পারতেন। জগদ্বন্ধু মশাই যখন তাঁকে নাড়ী পরীক্ষার প্রথম পাঠ দিলেন সেদিন ওই পাঠ শুনে বিস্ময়ে অভিভূত হয়ে গেলেন। আজও মনে পড়ছে।

তাকে প্রণাম করে জগদ্বন্ধু মশাই বলেছিলেন – রোগ নির্ণয়ে
ংগ্রহ করবে বিবরণ, তারপর রোগীর ঘরে ঢুকে গন্ধ অনুভব
তারপর রোগীকে আপাদমস্তক পর্যবেক্ষণ করবে। তারপর
ব রোগীকে – তার কষ্টের কথা। তাই থেকে পাবে উপসর্গ।
প্রত্যক্ষ পরীক্ষার প্রথম এবং প্রধান পরীক্ষা নাড়ী-পরীক্ষা।
জিহ্বাগ্র, মূত্র ইত্যাদি। পাকস্থলী মলস্থলী অনুভব করবে।
াড়ী।

আদৌ সর্বেষু রোগেষু নাড়ী জিহ্বাগ্রে সম্ভবাম
পরীক্ষাং কারয়ে দ্বৈয়ঃ পশ্চাদ্রোগং চিকিৎসয়েৎ।

ত সুকঠিন এ পরীক্ষা। বিশেষ করে নাড়ী-পরীক্ষা। রোগ
রোগদুষ্ট নাড়ী – সুস্থ নাড়ী এ অবশ্য বোঝা বিশেষ কঠিন
তুমিও দেখ দেখেছি।

সলেন জগদ্বন্ধু মশাই। পরক্ষণেই গম্ভীর হয়ে বললেন, কিন্তু
ধে রোগনির্ণয়, তার ভোগ-কাল-নির্ণয়, মৃত্যুরোগাক্রান্ত হলে
–নির্ণয় পর্যন্ত করা যায়, সে অতি–সূক্ষ্ম–জ্ঞানসাপেক্ষ ; জ্ঞান
ধ। তার জন্য সর্ব্বাগ্রে চাই ধ্যান যোগ। আমরা যে চোখ
র নাড়ী দেখি – তার কারণ নাড়ীর গতি অনুভবে ধ্যানযোগে
গতি নির্ণয় করি। পারিপার্শ্বিকের কোনো কিছুতে আকৃষ্ট
ামার মন যেন যোগ থেকে ভ্রষ্ট না হয়। ইন্দ্রিয়ের অগোচর
এবং রহস্য – যা নাকি জগতের নিগূঢ় অন্তরে প্রবহমান প্রকাশ-
সেই শক্তি, সেই রহস্য যেমন ধ্যানযোগে যোগীর অনুভূতির
ভূত হয়, ঠিক তেমনি ভাবেই আয়ুর্বেদজ্ঞ যখন রোগীর নাড়ী
করেন, তখন দেহের অভ্যন্তরে চক্ষু-অগোচর রোগশক্তির ক্রিয়া
প আয়ুর্বেদজ্ঞের ধ্যানযোগে যথাযথভাবে গোচরীভূত হয়।
পিত্ত, কফ – এই তিনের যেটি বা যেগুলি কুপিত হয়ে দুষ্ট

রোগীর রক্তধারায় ক্রিয়া করছে, নাড়ীতে তার গতি, তার বেগ কতখানি – সব একেবারে নির্ভুল অঙ্কফলের মতো নির্ণিত হয়। আর—

জগদ্বন্ধু মশায়ের কণ্ঠস্বর গভীর হয়ে উঠল। তিনি বললেন– জ্ঞানযোগে নাড়ীবোধে আর মনঃসংযোগে ধ্যানযোগে যদি অনুভূতিতে সিদ্ধ হতে পার, তবে বুঝতে পারবে রোগের অন্তরালে কেউ আছে বা নেই।

জগদ্বন্ধু মশায় ছেলের মুখের দিকে দৃষ্টি তুলে বলেছিলেন – আমার বাবা বলতেন – এক সন্ন্যাসী তাঁকে বলেছিলেন, তিনি তাঁকে সাপের বিষের ওষুধ দিয়েছিলেন, বলেছিলেন – সর্পদংশনে বিষ-ক্রিয়ার ওষুধ আছে, কিন্তু যে সাপ কালের আজ্ঞা বহন করে আসে, তার দংশনে মৃত্যুই ধ্রুব ; তার ওষুধ হয় না। ঠিক তেমনি রোগের ওষুধও আছে, চিকিৎসা আছে, কিন্তু কালকে আশ্রয় করে যে রোগ আসে, তার ওষুধও নাই, চিকিৎসাও নাই ; আমরা বৈদ্য, আমরা চিকিৎসাজীবী – আমাদের চিকিৎসা করতেই হয়, কিন্তু ফল হয় না। এই নাড়ী বোধের দ্বারা বুঝতে পারা যায় – রোগ তার দেহে নির্দিষ্টকাল ভোগ করেই ক্ষান্ত হবে – অথবা রোগের অন্তে কাল তাকে গ্রহণ করবে।

জীবন মুগ্ধ হয়ে শুনছিলেন। শুনতে শুনতে সব যেন তাঁর ওলট-পালট হয়ে গিয়েছিল। সত্যই ওলটপালট।

সেকালে জীবন দত্তের চোখের সামনে ছিল রঙ্গলাল ডাক্তারের প্রতিষ্ঠা – তাঁর গরদের কোট পেন্টালুন, সোনার চেন – সাদা ঘোড়া – আরও অনেক কিছু, – অর্থ, সম্পদ, প্রতিষ্ঠা। যার জন্য ডাক্তারি পড়াই ছিল স্বপ্ন। কিন্তু এ কথা তিনি মুক্তকণ্ঠে স্বীকার করেন যে

সেদিন শাস্ত্রতত্ত্ব শুনতে শুনতে এ সব তিনি ভুলে গিয়েছিলেন। এক অপরূপ জ্ঞানলোকের সিংহদ্বারে তাঁকে তাঁর পিতা - তাঁর গুরু এনে দাঁড় করে দিয়েছিলেন। বলেছিলেন - ওই দরজা খুলে প্রবেশ করতে পারলে অমৃতের সন্ধান পাবে। তিনি যেন তার আভাষও পেয়েছিলেন।

তাঁর বাবা বলতেন, তিনিও মানেন - কোনো শাস্ত্র জানা আর সে শাস্ত্রে জ্ঞানলাভ, দুটো আলাদা জিনিস। বলতেন - বাবা, আমাদের শাস্ত্রে বলে, গুরুর কৃপা না হলে জ্ঞান হয় না। শিক্ষা হয়তো হয়। মুখস্ত অবশ্য করতে পার। কিন্তু সে শিক্ষা যখন জ্ঞানে পরিণত হয়, স্পর্শের অগচর অনুভূতিতে ধরা দেয়। নাড়ী-পরীক্ষা বিদ্যা জ্ঞানে পরিণত হলে তুমি জীবনের মধ্যে মৃত্যুকে অনুভব করতে পারবে।

সে কথা সত্য। জীবন দত্ত উচ্চকণ্ঠে ঘোষণা করে বলতে পারেন-সত্য ; এ সত্য, এ সত্য।

এই সুদীর্ঘকালে কত দেখলেন - পৃথিবীর আয়তন জম্বুদ্বীপ থেকে প্রসারিত হয়ে পশ্চিম গোলার্ধ, পূর্ব গোলার্ধ, উত্তর মেরু দক্ষিণ মেরু পর্যন্ত বিস্তৃত হল, প্রাচীনকালে যাকে সত্য বলে মেনেছে মানুষ, তা মিথ্যা বলে প্রমাণিত হল, নতুন সত্যকে গ্রহণ করতে হল, কিন্তু এই সত্য মিথ্যা হয়নি। এ চিরসত্য।

একালে পড়েছেন ডুবুরীর কথা। সমুদ্রে নামে - আধুনিক যন্ত্র-পাতি - সংযুক্ত পোশাক পরে মুক্তা আহরণ করে, তারা সেখানে গিয়ে সমুদ্রের তল-দেশের বিচিত্র সৌন্দর্যে মুগ্ধ হয়, কয়েক মুহূর্তের জন্য ভুলে যায় মুক্তা আহরণের কথা। ঠিক তেমনিভাবেই সেদিন জীবন দত্ত সব ভুলে গিয়েছিলেন ; প্রতিষ্ঠার কথা, সম্পদের কথা, সম্মানের

কথা – সব ভুলে গিয়েছিলেন তিনি। সেদিন এই প্রসঙ্গে জগদ্বন্ধু মশাই তাঁকে এক বিচিত্র পুরাণ - কাহিণী শুনিয়েছিলেন। মৃত্যু কে? ব্যাধি কী? মৃত্যুর সঙ্গে ব্যাধির কী কী সম্পর্ক? সেই সব নিয়ে- সে কাহিনী বিচিত্র।

জগদ্বন্ধু মশায় ভাগবত – কথকের মতো দক্ষ কথক ছিলেন। তাঁর নিপূণ বাগ্‌বিন্যাসে জীবন দত্ত অভিভূত হয়ে পড়েছিলেন।

বলেছিলেন – অবশ্য রোগমাত্রেই মৃত্যু – স্পর্শ বহন করে। মহাভারতে আছে, ভগবান প্রজাপতি মনের আনন্দে সৃষ্টি করে চলেছেন, সৃষ্টির পর সৃষ্টি। বিচিত্র থেকে বিচিত্রতর। তখন পৃথিবীতে শুধু সৃষ্টিই আছে, লয় বা মৃত্যু নাই। এমন সময় তাঁর কানে এল যেন কার ক্ষীণ কাতর কণ্ঠস্বর। তিনি উৎকর্ণ হলেন। এবার নাসারন্ধ্রে প্রবেশ করল যেন অস্বাচ্ছন্দ্যকর কোন গন্ধ। এবার সৃষ্টির দিকে তিনি দৃষ্টিপাত করলেন। দেখে চকিত হয়ে উঠলেন। একী? তাঁর সৃষ্টির একটি বৃহৎ অংশ জীর্ণ মলিন স্থবির কর্কশ হয়ে গিয়েছে। পৃথিবীর বুক বহু জীবে পরিব্যাপ্ত। স্বভাবে উচ্ছৃঙ্খল অথচ উচ্ছাস-বিহীন – স্তিমিত। বিপুলভারে ক্লিষ্ট পৃথিবী করছেন কাতর আর্তনাদ। আর ওই যে অস্বাচ্ছন্দ্যকর গন্ধ? ও গন্ধের সৃষ্টি হয়েছে ওই জীর্ণ সৃষ্টির জরাগ্রস্ত দেহ থেকে।

উপায় চিন্তায় নিমগ্ন হলেন প্রজাপতি ব্রহ্মা। ললাটে চিন্তার কুঞ্চনরেখা দেখা দিল। অকস্মাৎ এই চিন্তামগ্নতার মধ্যে তাঁর মুখমণ্ডল অকারণে কুটিল হয়ে উঠল। ভ্রূকুটি জেগে উঠল প্রসন্ন ললাটে। হাস্যস্মিত মুখে অপ্রসন্নতা ফুটে উঠল। প্রসন্ন নীল আকাশে যেন মেঘ উঠে এল দিগন্ত থেকে। সঙ্গে সঙ্গে তাঁর অঙ্গ থেকে ছায়ার মতো কী যেন বেরিয়ে এল; ক্রমে সে ছায়া কায়া গ্রহণ করল – একটি নারী মূর্তি তাঁর সামনে দাঁড়াল কৃতাঞ্জলি হয়ে। পিঙ্গলকেশা, পিঙ্গল-

নেত্রা, পিঙ্গলবর্ণা ; গলদেশে ও মণিবন্ধে পদ্মবীজের ভূষণ, অঙ্গে গৈরিক কাষায় ; সেই নারীমূর্তি প্রণাম করে ভগবানকে প্রশ্ন করলেন- পিতা, আমি কে ? কী আমার কর্ম ? কী হেতু আমাকে আপনি সৃষ্টি করলেন ?

ভগবান প্রজাপতি বললেন – তুমি আমার কন্যা। তুমি মৃত্যু। সৃষ্টিতে সংহারকর্মের জন্য তোমার সৃষ্টি হয়েছে। সেই তোমার কর্ম।

চমকে উঠলেন মৃত্যু-অর্থাৎ সেই নারীমূর্তি ; আর্তস্বরে বললেন - পিতা হয়ে তুমি একী কুটিল কঠিন হৃদয়-কর্মে নিযুক্ত করছ ? এ কি নারীর কর্ম ? আমার নারী – হৃদয়, নারী ধর্ম এ সহ্য করবে কী করে ?

ভগবান হেসে বললেন— কী করব ? উপায় নাই। সৃষ্টি যখন করেছি, তখন ওই কর্মই তোমাকে করতে হবে।

মৃত্যু বললেন— পারব না।

— পারতে হবে।

মৃত্যু তপস্যা শুরু করলেন। কঠোর তপস্যা করলেন। ভগবান এলেন – বললেন – বর চাও।

মৃত্যু বর চাইলেন— এই কঠিন নিষ্ঠুর কর্ম থেকে আমাকে অব্যাহতি দিন।

ফিরে গেলেন ভগবান— না।

আবার তপস্যা করলেন মৃত্যু, এবারের তপস্যা পূর্ব্বের তপস্যার চেয়েও কঠোর।

আবার এলেন প্রজাপতি। আবার ওই বর চাইলেন মৃত্যু– এই নিষ্ঠুরতম কর্ম থেকে কন্যাকে অব্যাহতি দিন পিতা।

প্রজাপতি নীরবে ধীরভাবে ঘাড় নাড়লেন, জানালেন –না সে হয় না।

এবং মূহূর্তে তিনি অদৃশ্য হয়ে গেলেন।

কন্যারূপিণী মৃত্যু দীর্ঘক্ষণ আকাশমুখী হয়ে দাঁড়িয়ে রইলেন। তারপর আবার আসন গ্রহণ করলেন।

তৃতীয়বার তপস্যামগ্ন হলেন মৃত্যু। এবার যে তপস্যা করলেন, তার চেয়ে কঠোরতর তপস্যা কেউ কখন করে নি। আবার ভগবান ব্রহ্মাকে আসতে হল। আবার মৃত্যু ওই বর চাইলেন। বর প্রার্থনা করতে গিয়ে এবার তাঁর ঠোঁট দুটি কেঁপে উঠল। চোখ দিয়ে অনর্গল ধারায় জল গড়িয়ে এল। ব্রহ্মা ব্যস্ত হয়ে নিজে অঞ্জলি বদ্ধ করে সেই প্রসারিত অঞ্জলিতে অশ্রুবিন্দুগুলি ধরলেন। বললেন— মা তোমার চোখের জল এ সৃষ্টিতে পড়বামাত্র এর উত্তাপে সৃষ্টি ধ্বংস হয়ে যাবে।

দেখতে দেখতে সেই অশ্রবিন্দুগুলি হতে এক-একটি কুটিল মূর্তির আবির্ভাব হল। ভগবান বললেন— এরা হল রোগ; এরা তোমরাই সৃষ্টি; এরাই তোমার সহচর।

মৃত্যু বললেন-- কিন্তু আমি নারী হয়ে পত্নীর পার্শ্ব থেকে পতিকে গ্রহণ করব কী করে? মায়ের বুক থেকে তার বত্রিশনাড়ী-ছেঁড়া সন্তানকে গ্রহণ করব, এই নিষ্ঠুর কর্মের পাপ—

বাধা দিয়ে ভগবান বললেন— সর্ব পাপ-পূণ্যের উর্ধ্বে তুমি। পাপ তোমাকে স্পর্শ করবে না। তা ছাড়া তাদের কর্মফল তোমাকে আহ্বান করবে এই রোগেদের মাধ্যমে। অনাচার অমিতাচার ব্যভিচারের ফলে রোগাক্রান্ত হবে মানুষ। তুমি তাদের দেবে যন্ত্রণা থেকে মুক্তি, জ্বালা থেকে শান্তি, পুরাতন জন্ম থেকে নব জন্মান্তর।

—কিন্তু—। মৃত্যু আকুল হয়ে বললেন— শোকাতুরা স্ত্রী পুত্র মাতাপিতা মাটিতে লুটিয়ে পড়বে, বুক চাপড়াবে, মাথা কুটবে, সে দৃশ্য আমি দেখব কী করে?

ভগবান বললেন— তুমি অন্ধ হলে, দৃষ্টি তোমার বিলুপ্ত হল। দেখতে তোমাকে হবে না।

মৃত্যু বললেন— তার ক্রন্দন ? নারী-কণ্ঠের আর্তবিলাপ কি -

বাধা দিয়ে ভগবান বললেন— তুমি বধির হলে। কোনো ধ্বনি তোমার কানে যাবে না।

জগদ্বন্ধু মশাই বলেছিলেন- মৃত্যু অন্ধ, মৃত্যু বধির। রোগই তার সন্তানের মতো নিয়ত তার হাত ধরে ঘুরে বেড়াচ্ছে। তবে তাকে নিয়ন্ত্রণ করছে নিয়ম - কাল। যার কাল পূর্ণ হয়, তাকে যেতে হয়। অকালমৃত্যুও আছে। নিজের পাপে মানুষ আয়ুক্ষয় করে কালকে অকালে আহ্বান করে। আমাদের যে পঞ্চম বেদ আয়ুর্বেদ - তার শক্তি হল, কাল যেখানে সহায়ক নয় রোগের, সেখানে রোগকে প্রতিহত করা। রোগ এমন ক্ষেত্রে ফিয়ে যায়, তার সঙ্গে অন্ধ বধির মৃত্যুও ফিরে যায়। কিন্তু কাল যেখানে পূর্ণ হয়েছে, সেখানে আক্রমণের বেগে নাড়ীতে যে স্পন্দন-বৈলক্ষণ্য দেখা দেয় তা থেকে বুঝতে পারা যায়, মৃত্যু এখানে কালের পোষকতায় অগ্রসর হচ্ছে। এমন কি কতক্ষণ, কয় প্রহর, কয় দিন, কয় সপ্তাহ বা পক্ষ বা মাসে সে গ্রহণ-কর্ম শেষ করবে, তাও বলা যায় - এই নাড়ী পরীক্ষা করে।

......এ ঠিক বুঝিয়ে দেবার নয়, ব্যাখা করে ফল নাই। উপলব্ধি করবার শক্তি ভাগ্যের উপর নির্ভর করে বাবা। তোমার যদি সে ভাগ্য থাকে, সে শক্তি যদি অর্জন করতে পার, তবে তুমিও বুঝতে পারবে।

□ □

১৬

# চন্দ্রগুপ্ত-নাটক

## দ্বিজেন্দ্রলাল রায়

### তৃতীয় অঙ্ক

### ষষ্ঠ দৃশ্য

চাণক্য ও তাঁহার দেহরক্ষিগণ

[ সম্মুখে বন্দী অবস্থায় নন্দ। পার্শ্বে শাণিত খড়্গ। অদূরে যুপকাষ্ঠ ]

চাণক্য। ভূতপূর্ব্ব মহারাজ নন্দ! দেখ্‌ছো যে ব্রাহ্মণের প্রতাপ যায় নাই? ঈশ্বর মূর্খ নহেন —তাই বাহুর উপর মস্তিষ্ক! আর্য ঋষিগণ মূর্খ ছিলেন না —তাই ক্ষত্রিয়ের উপর ব্রাহ্মণ। কারো সাধ্য নাই তাকে নামায়! ভারত যতদিন ভারত, ততদিন এই ব্রাহ্মণ এ সমাজ শাসন কর্ব্বে। তারপর এক সঙ্গে - সব চুরমার।

নন্দ। আমাকে কি তোমার দম্ভ শোনাবার জন্য এখানে আনা হয়েছে?

চাণক্য। ঠিক নয়। ঐ খড়্গ দেখছো? ঐ যুপকাষ্ঠ দেখছো? এখনও কি বুঝতে বাকি আছে যে তোমাকে কি জন্য এখানে আনা হ'য়েছে? সে দিনের আমার প্রতিজ্ঞা মনে আছে যে, তোমার রক্তে রঞ্জিত হস্তে এ শিখা বাঁধবো? এখনও বাঁধি নাই - এই দেখ! এখনও কি বুঝতে বাকি আছে যে, কি জন্য তোমাকে এখানে আনা হ'য়েছে?

নন্দ। আমায় বধ কর্ব্বে?

চাণক্য। অবিকল।

নন্দ। নিরস্ত্র বন্দীর হত্যা এই কি সনাতন ধর্ম্ম ?

চাণক্য। সনাতন ধর্ম্মের মর্ম্ম কি ব্রাহ্মণকে আজ ক্ষত্রিয়ের কাছে শিখতে হবে ? – শোন, এ হত্যা নয়, এ তোমার মৃত্যুদণ্ড। আর সে দণ্ড দিচ্ছি – আমি ব্রাহ্মণ।

নন্দ। কি অপরাধে ?

চাণক্য। ব্রহ্মহত্যার অপরাধে। ব্রাহ্মণের সম্পত্তি লুণ্ঠন করার অপরাধে। ব্রাহ্মণকে অপমান করার অপরাধে। তুমি একে বল্‌ছ হত্যা, আমি বল্‌ছি – এ বিচার। এ বিচার কর্ব্বার অধিকার আমার আছে। আমি ব্রাহ্মণ – নন্দ !
প্রস্তুত হও ! রক্ষিগণ হাড়িকাঠে ফেল।

নন্দ। চাণক্য আমি কাত্যায়ণের প্রতি – তোমার প্রতি অবিচার ক'রেছি। আমাকে ক্ষমা কর।

চাণক্য। (উচ্চহাস্য করিয়া) ঠিক অক্ষরে অক্ষরে মিলেছে। আমি সেদিন ব'লেছিলাম না নন্দ ? – যে একদিন এই ভিক্ষুকের পদতলে বসে' তোমায় ক্ষমা ভিক্ষা চাইতে হবে, আমি সে ভিক্ষা দিব না ?

নন্দ। আমি প্রাণভিক্ষা চাই নি, ব্রাহ্মণ ! ক্ষত্রিয় আমি। ব্রাহ্মণের প্রভুত্ব মানি না, শূদ্রকে ঘৃণা করি, আমার পিতার গণিকা-পুত্রকে ঘৃণা করি। কিন্তু মৃত্যুভয় করি না। তোমার রক্তবর্ণ চক্ষুকে তুচ্ছজ্ঞান করি, কিন্তু নিজের অন্যায় বুঝি। আমি এত পাষণ্ড নই যে, প্রজার সম্পত্তি লুঠ করি। নর হত্যা করি। সঙ্গদোষে আমাকে পাষণ্ড ক'রে তুলেছে। ক্ষমা কর – কাত্যায়ন–

কাত্যায়ন। (কম্পিত স্বরে) নন্দ! মহারাজ! আমি ক্ষমা করেছি।

চাণক্য। খবর্দ্দার কাত্যয়ন – ক্ষমা নাই। পৃথিবীতে কেউ কাউকে ক্ষমা করে না, কর্ত্তে পারে না। হৃদয়ের যে যন্ত্রণা ভিতরে টগ্-বগ্ করে' ফুটছে সে কি তোমার দু ফোঁটা সখের চোখের জলে ঠাণ্ডা হয়? তা হয় না। সব ক্ষমা মৌখিক। যেমন অনুতাপ মৌখিক, তেমনি ক্ষমা ও মৌখিক। আমি কখনও দেখলাম না যে শাস্তি সম্মুখে না দেখে কারো অনুতাপ এল। আমি কখনও দেখলাম না যে, কোন মার্জ্জনায় ভাঙা মন ঠিক আগেকার মত জুড়ে গেল! তা হয় না।

কাত্যায়ন। কিন্তু – নন্দ বালক।

চাণক্য। যে বালক, তার বালকের ন্যায় থাকা – উচিত। বালকও যদি না জেনে আগুনে হাত দেয়, হাত পোড়ে। অগ্নি নিজের কাজ করতে দ্বিধা করে না।

কাত্যায়ন। তথাপি – পাণিনি–

চাণক্য। (সপদদাপে) আবার পাণিনি! কাত্যায়ন! তুমি এ সময়ে যদি আবার পাণিনির নাম কর, আমি তোমায় হত্যা কর্ব্ব!

কাত্যায়ন। নন্দ বালক–

চাণক্য। তাই দেখ্ছি! খড়্গ নাও কাত্যায়ন। তোমায়ই একে বধ কর্ত্তে হবে!

কাত্যায়ন। আমি!

চাণক্য। হাঁ তুমি! পুত্রহত্যার প্রতিশোধ নাও! মনে কর কাত্যায়ন! তোমার সপ্তপুত্রের শীর্ণায়মান পাণ্ডুর মূর্ত্তি – তাদের সেই অন্নের জন্য ক্ষীণ হাহাকার, তাদের নিস্প্রভায়মান দৃষ্টি – তার পর সব হিম, কঠিন, অসাড় – তাদের নিস্পন্দ নির্ণিমেষ চক্ষু দুটির

উপর মৃত্যুর করাল মুদ্রাঙ্কন। মনে কর - সেই মৃত্যু তুমি সম্মুখে দেখ্ছো। তুমি তাদের পিতা তাই দেখ্ছো, মনে কর- কাত্যায়ন! স্বহস্তে তার প্রতিশোধ নাও।

[ কাত্যায়ন খড়্গ লইলেন ]

চাণক্য। আর বিলম্বে প্রয়োজন কি! রক্ষিগণ! হাড়িকাঠে ফেল।

[ রক্ষিগণ নন্দকে হাড়িকাঠে ফেলিল ]

চাণক্য। তবে ভূতপূর্ব্ব মহারাজ! —কাত্যায়ন!

[ কাত্যায়ন খড়্গ লইয়া যূপকাষ্ঠের নিকট আসিলেন ]

চাণক্য। ভূতপূর্ব্ব মহারাজ নন্দ! এ ব্রাহ্মণের কাজ নয়! কিন্তু এ কর্ব্ব, আজ তার প্রয়োজন হ'য়েছে। আজ ব্রাহ্মণের সে তপস্যা নাই। ইচ্ছা হয় যে আজ দ্বিতীয় পরশুরামের মত ভারতকে নিঃক্ষত্রিয় করি ; কপিলের মত এক ক্রুদ্ধ দৃষ্টিতে নন্দবংশ ভস্ম করে দেই। কিন্তু কলিযুগে আর তা হয় না। তাই খড়্গের সাহায্য নিতে হ'য়েছে। তবু এই পাপ - কলিযুগেও ভারত একবার ব্রাহ্মণের প্রতাপ দেখুক! - (কাত্যায়নকে) বধ কর! - হ্যাঁ! আর মর্ব্বার আগে শুনে যাও নন্দ! ভূতপূর্ব্ব মহারাজ! তোমার বংশে বাতি দিতে কেউ নাই! - নন্দবংশ নির্ম্মূল করেছি।

[ নন্দ আর্ত্তনাদ করিলেন ]

চাণক্য। এখন বধ কর।

[ বেগে চন্দ্রকেতুর প্রবেশ ]

চন্দ্রকেতু। সাবধান! খড়্গ নামাও ব্রাহ্মণ!

চাণক্য। চন্দ্রকেতু!

চন্দ্রকেতু। রাজ – আজ্ঞা।

[ কাত্যায়ন খড়্গ নামাইলেন ]

চাণক্য। এর অর্থ কি চন্দ্রকেতু ?

চন্দ্রকেতু। এই মহারাজ চন্দ্রগুপ্তের মার্জ্জনা – পত্র। মহারাজ নন্দকে তিনি মুক্ত করে' দিয়েছেন।

চাণক্য। মহারাজ চন্দ্রগুপ্তের আজ্ঞা ! – বুঝেছি। কিন্তু এ আজ্ঞা আমার জন্য নয়। – বধ কর।

চন্দ্রকেতু। কিন্তু গুরুদেব এ রাজ – আজ্ঞা।

চাণক্য। এ ব্রাহ্মণের আজ্ঞা। – বধ কর কাত্যায়ন !

চন্দ্রকেতু। তবে মহারাজ স্বয়ং আসুন। তার পূর্ব্বে আমি বধ কর্ত্তে দিব না। রাজ – আজ্ঞা আমি পালন কর্ব্ব। আমার কর্ত্তব্য আমি কর্ব্ব। রক্ষিগণ সরে দাঁড়াও।

চাণক্য। কখনও নয় খাড়া থাক।

চন্দ্রকেতু। বীরবল !

[ সৈন্যাধ্যক্ষ বীরবল ও পঞ্চসৈনিকের প্রবেশ ]

চন্দ্রকেতু। সৈনিকগণ ! মহারাজের আগমন পর্য্যন্ত বন্দীকে রক্ষা কর। বীরবল – মহারাজকে সংবাদ দাও।

[ বীরবলের প্রস্থান ]

চাণক্য। কাত্যায়ন ! খড়্গ নিয়ে সঙের মত খাড়া হ'য়ে কি দেখছো ? যেন মৃন্মূর্ত্তি ! খড়্গ আমায় দাও।

[ অগ্রসর হইলেন ]

চন্দ্রকেতু। (সম্মুখে গিয়া নতজানু হইয়া তরবারি দিয়া পথ রোধ

করিয়া) আমি ব্রাহ্মণের সম্মুখে নতজানু হচ্ছি। কিন্তু রাজ-আজ্ঞা পালন কর্ব্ব।

চাণক্য। বধ কর কাত্যায়ন!

[ কাত্যায়ন খড়্গ না উঠাইতে চন্দ্রকেতু রাজ-আজ্ঞা দেখাইয়া কহিলেন ]

"রাজ - আজ্ঞা।"

[ কাত্যায়ন খড়্গ নামাইলেন ]

চাণক্য। কোন চিন্তা নাই কাত্যায়ন। যে ব্রাহ্মণ চন্দ্রগুপ্তকে সিংহাসনে বসাতে পারে, সে তাকে সিংহাসন থেকে নামাতেও পারে- বধ কর।

[ কাত্যায়ন খড়্গ উঠাইতে যাইলে চন্দ্রকেতু কহিলেন ]

চন্দ্রকেতু। সাবধান! এর জন্য যদি ব্রহ্মহত্যা হয়, ত' দ্বিধা কর্ব্ব না।

[ মন্দির হইতে মূরার প্রবেশ ]

মূরা। আর যদি নারীহত্যা হয়?

[এই বলিয়া কাত্যায়ন ও চন্দ্রকেতুর মধ্যে আসিয়া দাঁড়াইলেন]

চন্দ্রকেতু। (স্তম্ভিত হইয়া) মা আপনি?

মূরা। হাঁ আমি। আমার আজ্ঞা - বধ কর।

চন্দ্রকেতু। আপনি নন্দকে ক্ষমা করুন মা!

মূরা। (সব্যঙ্গহাস্যে) ক্ষমা! ক্ষমা নাই! আমি ক্ষমা কর্ত্তে পারি না, জানি না! আমি যে শূদ্রাণী! ক্ষমা ব্রাহ্মণের ধর্ম্ম – শূদ্রের নয়।

চন্দ্রকেতু। ক্ষমা মানুষের ধর্ম্ম – একা ব্রাহ্মণেরই নয়। ক্ষমা করায় যে অপার সুখ ; তাতে কি একা ব্রাহ্মণেরই অধিকার ? এই ক্ষমা স্বর্গ থেকে ভাগীরথীর পবিত্র – বারির মত সংসারে নেমে এসেছে। সকলেরই সেই পুণ্যতরঙ্গে স্নান করে' পবিত্র হবার অধিকার আছে। ঈশ্বরের ক্ষমা আকাশ থেকে শত ধারায় মর্ত্তে নেমে আসছে না ? রোগে এই ক্ষমা স্বাস্থ–রুপিণী হয়ে' এসে আমাদের রক্ষা করে। শোকে এই ক্ষমা বিস্মৃতি নিয়ে আসে ; দারিদ্রকে এই ক্ষমাই সহিষ্ণুতা দিয়ে ঘিরে থাকে। মাতা শৈশবে সন্তানের শত অপরাধ যদি ক্ষমা না করে, তাহ'লে কি সন্তান বাঁচে মা! ক্ষমা কর, আমি জানু পেতে ক্ষমা চাচ্ছি।

[ জানু পাতিলেন ]

মূরা। তুমি কি একা ভিক্ষা চাইছ চন্দ্রকেতু ? আমার প্রাণ এই পঞ্জরের দ্বার ভেঙে রেরিয়ে এসে আমার পায়ে ধরে' ভিক্ষা চাচ্ছে না ? নন্দের এই বন্দী অবস্থা দেখ্‌ছি, তার এই ম্লান অধোমুখ দেখছি, আর অশ্রুর উৎস উথলে উঠে এই দৃষ্টিপথ রোধ কর্চ্ছে না ! নন্দ ! শূদ্রাণীর দুগ্ধ কি ক্ষত্রিয়াণীর দুগ্ধের চেয়ে কম মধুর ? শূদ্রাণীর স্নেহ কি ক্ষত্রিয়াণীর স্নেহের চেয়ে কম শুভ্র ? না, আমি ক্ষমা কর্ব্ব না। আমি যে শূদ্রাণী – গণিকা ! – বধ কর।

চন্দ্রকেতু। কিন্তু মা – এ রাজ আজ্ঞা !

মূরা। এ রাজমাতার আজ্ঞা। আমি দাসী – গণিকা হ'লেও মহারাজ চন্দ্রগুপ্তের জননী – আমার আজ্ঞা ! – বধ কর !

চন্দ্রকেতু। এই খানে আমার পরাজয় ! সর্ব্বদেশের ও সর্ব্বকালের নারীর কাছে আমি পরাজিত।

মূরার পদতলে তরবারি রাখিলেন

নারীর কেশাগ্র স্পর্শ করি হেন সাধ্য আমার আমার নাই।

চাণক্য। বধ কর কাত্যায়ন।

[কাত্যায়নের খড়্গ পড়িল। নন্দের দেহ হইতে মস্তক বিচ্ছিন্ন হইল]

চাণক্য। হাঃ হাঃ! প্রতিহিংসা পূর্ণ হ'ল।

[ নন্দের রক্তে হস্ত রঞ্জিত করিয়া শিখা বাঁধিয়া প্রস্থান ]

## চতুর্থ অঙ্ক
## দ্বিতীয় দৃশ্য

স্থান—পাটলিপুত্রের প্রাসাদ। কাল–রাত্রি

[মূরা ও চন্দ্রকেতু]

মূরা। চন্দ্রকেতু! আজ চন্দ্রগুপ্ত দাক্ষিণাত্য জয় ক'রে মগধে ফিরে আস্‌ছে। নগরে উৎসব নাই কেন?

চন্দ্রকেতু। মন্ত্রী চাণক্যের নিষেধ!

মূরা। সে কি! গুরুদেব তাঁর প্রিয় শিষ্যের বিজয়ে উৎসব কর্ত্তে নিষেধ ক'রে দিয়েছেন! এ কিরূপ বিচার?

চন্দ্রকেতু। মন্ত্রীবর যখন নিষেধ করেছেন তখন নিশ্চয়ই তার বিশেষ কোনো কারণ আছে।

মূরা। এর কারণ চন্দ্রগুপ্তের বিজয় গৌরবে ব্রাহ্মণের ঈর্ষা।

চন্দ্রকেতু। সে বিজয়গৌরবের কে সূচনা করে' দিয়েছিল মা? ব্রাহ্মণের প্রতি অবিচার কর্ব্বেন না।

মুরা। ঐ বাদ্যধ্বনি। বৎস ফিরে আসছে। আমি যাই, প্রাসাদ-শিখরে দাঁড়িয়ে প্রবেশ সমারোহ দেখিগে যাই।

[ দ্রুত প্রস্থান ]

চন্দ্রকেতু। আজ বহু দিন পরে বন্ধুর জয়দীপ্ত মুখখানি দেখ্‌তে পাবো। আজ আমার কি আনন্দ! চন্দগুপ্ত! তুমি কি পূর্ব্ব-জন্মে আমার ভাই ছিলে?

[নেপথ্যে কোলাহল ও যন্ত্রসঙ্গীত। ক্রমে "জয় মহারাজ চন্দ্রগুপ্তের জয়" ধ্বনি ঘনঘন নিনাদিত হইতে লাগিল। ক্রমে নিকট হইতে লাগিল। পরে পতাকাধারী ও সৈন্যগণসহ চন্দ্রগুপ্ত প্রবেশ করিলেন]

চন্দ্রকেতু। এসো বন্ধু

[আলিঙ্গন করিতে উদ্যত]

চন্দ্রগুপ্ত। (রুক্ষভাবে) চন্দ্রকেতু! আমার আদেশ পেয়েছিলে?

চন্দ্রকেতু। কি আদেশ প্রিয়বর!

চন্দ্রগুপ্ত। যে আমার আগমন উপলক্ষে নগরী আলোকিত হবে।—এ আদেশ পেয়েছিলে?

চন্দ্রকেতু। পেয়েছিলাম।

চন্দ্রগুপ্ত। সে আদেশ পালিত হয় নাই কেন?

চন্দ্রকেতু। মন্ত্রীর নিষেধ ছিল।

চন্দ্রগুক্ত। তা পূর্ব্বেই অনুমান ক'রেছিলাম-চন্দ্রকেতু! মগধের মহারাজা আমি, না চাণক্য?

চন্দ্রকেতু। শোনো বন্ধু।—

চন্দ্রগুপ্ত। উত্তর দাও। মগধের মহারাজা আমি, না আমার মন্ত্রী?

চন্দ্রকেতু। মগধের মহারাজ চন্দ্রগুপ্ত।

চন্দ্রগুপ্ত। তবে?

চন্দ্রকেতু। প্রিয়বর—

চন্দ্রগুপ্ত। শুন্তে চাই না। মন্ত্রীকে ডাক।

চন্দ্রকেতু। শোন বন্ধু! বিশেষ—

চন্দ্রগুপ্ত। শুন্তে চাই না। আমি এই মুহূর্ত্তে তাঁর কৈফিয়ৎ চাই।

চন্দ্রকেতু। তিনি বল্লেন -

চন্দ্রগুপ্ত। তিনি যা বলবেন, নিজে এসে বলবেন। আজ এই মুহূর্ত্তে ঠিক হয়ে যাক্ - যে মগধের মহারাজ চাণক্য না চন্দ্রগুপ্ত?

চন্দ্রকেতু। অধীর হয়ো না। শোন -

চন্দ্রগুপ্ত। চন্দ্রকেতু! তুমিও আমার অবাধ্য! - যাও!

[ চন্দ্রকেতু ধীরে ধীরে প্রস্থান করিলেন ]

চন্দ্রগুপ্ত। ব্রাহ্মণের দম্ভ আমার ধৈর্যের শিখর ছাড়িয়ে উঠেছে। একবার - না আগে - স্পর্দ্ধা! - আশ্চর্য! এবার আমি - না - আগে কৈফিয়ৎ শুনবো। অবিচার কর্ব্ব না।

[ পরিভ্রমণ ]

[ চাণক্য ও চন্দ্রকেতুর প্রবেশ ]

চাণক্য। মহারাজের জয় হোক্।

চন্দ্রগুপ্ত। (শুষ্ক প্রণাম করিয়া) মন্ত্রিবর! আমি আজ আমার নগরে

প্রবেশ উপলক্ষে নগরী আলোকিত কর্ব্বার আজ্ঞা দিয়েছিলাম। সে আজ্ঞা পালিত হয় নি কেন ?

চাণক্য। আমি নিষেধ করেছিলাম।

চন্দ্রগুপ্ত। (কিয়ৎকাল স্তব্ধ থাকিয়া) এর কারণ জান্তে পারি কি ?

চাণক্য। প্রয়োজন নাই।

চন্দ্রগুপ্ত। প্রয়োজন নাই !

চাণক্য। আমি যা' ক'রেছি উচিত বিবেচনা ক'রেই ক'রেছি।

চন্দ্রগুপ্ত। আমি কারণ জান্তে চাই।

চাণক্য। কারণ ব্যক্ত করবার সময় হয় নি। যখন হবে বিবৃত কর্ব্ব।

চন্দ্রগুপ্ত। মন্ত্রী ! মগধের মহারাজ আমি।

[ চাণক্য সস্মিত মুখে চাহিয়া রহিলেন ]

চন্দ্রগুপ্ত। মন্ত্রী। আমি ও ঔদ্ধত্য সহ্য কর্ব্ব না ! এর বিচার কর্ব্ব।

চাণক্য। চন্দ্রগুপ্ত ! তুমি উত্তেজিত হ'য়েছ। - প্রকৃতিস্থ হও।

[ প্রস্থানোদ্যত ]

চন্দ্রগুপ্ত। মন্ত্রী !

[ চাণক্য ফিরিলেন ]

চাণক্য। বৎস ?

চন্দ্রগুপ্ত। আমি জান্তে চাই যে, এ রাজ্যের রাজা আমি না চাণক্য ?

চাণক্য। মহারাজ-চন্দ্রগুপ্ত।

চন্দ্রগুপ্ত। কৈ তাত দেখছি না। দেখছি যে নিজের সাম্রাজ্যে

আমি বন্দী, নিজের গৃহে আমি ভৃত্য ! মন্ত্রী চাণক্য পাটলিপুত্রে নিশ্চিন্ত হ'য়ে বসে' রাজভোগ খাবেন, আর মহারাজ চন্দ্রগুপ্ত তাই দেশ দেশান্তর থেকে আহরণ ক'রে এনে দেবে ! ভারতবর্ষ মন্ত্রী চাণক্যের গুণগান গাইবে, আর সে গীতের উপাদান যোগাবে – মহারাজ চন্দ্রগুপ্ত ! মহারাজ চন্দ্রগুপ্ত মন্ত্রী চাণক্যের আদেশ অবণতশিরে বহণ কর্ব্বে; আর চাণক্য চন্দ্রগুপ্তের আজ্ঞায় পদাঘাত কর্ব্বেন। এই যদি আমাদের মধ্যে সম্বন্ধ হয়, তবে সে বন্ধন যত শীঘ্র ছিন্ন হয় ততই ভাল।

চাণক্য। মহারাজের অভিরুচি। চাণক্য যেচে এ মন্ত্রিপদ গ্রহণ করে নাই। এই মুহূর্ত্তে আমি অবসর গ্রহণ কর্চ্ছি।

চন্দ্রগুপ্ত। তার পূর্ব্বে আমি কৈফিয়ৎ চাই।

চাণক্য। আমি কৈফিয়ৎ দিব না।

চন্দ্রগুপ্ত। এতদূর ! – সৈনিকগণ ! বন্দী কর।

[ সৈনিকগণ স্থিরভাবে দণ্ডায়মান রহিল ]

চন্দ্রগুপ্ত। সৈনিকগণ !

[ সৈনিকগণ অগ্রসর হইলে চাণক্য অতি প্রশান্তভাবে হস্তের সঙ্কেত দ্বারা তাহাদিগকে নিবারণ করিলেন ]

চাণক্য। শূদ্রের এতদূর স্পর্দ্ধা হয় নাই। – মহারাজ ! এই আমি মন্ত্রিত্ব ত্যাগ কর্লাম। (মন্ত্রির প্রহরণ রাখিলেন) – মহারাজ ! চাণক্য নিশ্চিন্ত বিলাসে রাজধানিতে ব'সে নাই। সে এইখানে ব'সে একটা প্রকাণ্ড সাম্রাজ্য চালাচ্ছে। আর চাণক্যের রাজভোগ ! – সে আহার করে – দুই মুষ্টি আতপ তণ্ডুল, শয়ন করে – অজিন শয্যায়। সে রাজ্যের চিন্তায় তৃতীয় প্রহর রাত্রে

উষ্ণমস্তিষ্কে কুটীরপ্রাঙ্গণে পদচারণ করে। আমি চল্লাম! তোমার রাজ্য তুমি শাসন করো। (প্রস্থানোদ্যত; সহসা ফিরিয়া) হাঁ, যাবার আগে ব'লে যাই কেন আজ উৎসব নিবারণ করেছিলাম! ভূতপূর্ব্ব মহারাজ নন্দের মন্ত্রী বিদ্রহ-মন্ত্রণাকে উত্তাপ দিয়ে প্রকাণ্ড ষড়যন্ত্র ফুটিয়ে তুলেছেন। আজ রাত্রে উৎসব কালে তার দলস্থ লোক নগরী আক্রমণ কর্ব্বে মনস্থ ক'রেছে। তারা তোমার শয়ন কক্ষে সুড়ঙ্গ কেটে তোমাকে হত্যা কর্ব্বার জন্য সেখানে অপেক্ষা করছে। আমি সৈনিক পাঠিয়েছি তাদের বধ কর্ত্তে! (প্রস্থানোদ্যত; পুনরায় ফিরিয়া) হাঁ, আরও এক কথা - বিজয়ী সেলুকস সিন্ধুনদ পার হ'য়েছে। শত্রু চারিদিকে সশস্ত্র; এখন উৎসবের সময় নয়। এই জন্য আমি আপাততঃ উৎসব স্থগিত রেখেছিলাম।

[ প্রস্থানোদ্যত ]

চন্দ্রকেতু। (তাঁহার পদতলে পড়িয়া) মার্জ্জনা করুন, গুরুদেব!

চাণক্য। কৈফিয়ত দেওয়ার পর চাণক্য আর মন্ত্রিত্ব করে না।

[ প্রস্থান ]

## চতুর্থ অঙ্ক

## চতুর্থ দৃশ্য

স্থান— গ্রীস, গ্রামে একটি নির্জ্জন কুটীর-কক্ষ। কাল - প্রভাত

[ আন্টিগোনস্ ও তাঁহার মাতা কথা কহিতে কহিতে বাহির হইয়া আসিলেন ]

আন্টিগোনস্। না, আমি তোমার হাতে জলগ্রহণ কর্ব্ব না। শুদ্ধ জান্তে এসেছি আমার পিতা কে?

মাতা। আমি তোমার মা - স্নেহের কি কোনো ঋণ নাই?

আন্টিগোনস্। স্নেহের ঋণ! - (সব্যঙ্গহাস্যে) উত্তম! আমাকে ঘৃণিত ভিক্ষুক করে' জগতে এনে, পরে এক মুষ্টি অন্নের জন্য পশুর মত হাটে বিক্রয় করে' তারপর স্নেহের দাবী কর। লজ্জা করে না!

মাতা। আমার অন্যায় হ'য়েছিল। কিন্তু তার কি মার্জ্জনা নাই! তুই কি বুঝ্‌বি বৎস, ক্ষুধার কি জ্বালা, যার তাড়নায় উন্মদ হ'য়ে এমন কাজ করেছিলাম। তারপর - কত দীর্ঘ দিবস, কত সুপ্তহীন রজনী উষ্ণ অশ্রুজলে অভিসিক্ত করে'ছি। ঐ মুখখানি স্মরণ করেছি, আর চক্ষে জগৎ লুপ্ত হ'য়ে গিয়েছে! সেই ক্রীত অন্নমুষ্টি মুখে তুলেছি আর তা আমার উষ্ণ নিশ্বাসের তাপে ভস্ম হ'য়ে গিয়েছে! - ক্ষুধার কি জ্বালা তা তুই কি বুঝবি! তুই কি বুঝ্‌বি!

আন্টিগোনস্। আর তুমি কি বুঝবে এই অন্তর্গূ়ঢ় ঘনব্যথা, এই মানসিক ব্যাধির মর্ম্মপীড়া, যার ব্যঙ্গে ক্ষিপ্ত হ'য়ে উল্কাবেগে আমি পৃথিবীময় ঘূরে বেড়িয়েছি। সিংহের গর্জ্জন, ব্যাঘ্রের রোদন, অগ্নির জিহ্বা, করকার প্রপাত, শত্রুর খড়্গ তুচ্ছ ক'রে

ছুটেছি - যার তাড়নায় অর্দ্ধেক পৃথিবী ঘুরে তোমার কাছে এসেছি। আমি নিজের শৌর্যে সৈন্যাধ্যক্ষ হ'য়েছি – কিন্তু তুমি যে কলঙের ছাপ আমার ললাটে দেগে দিয়েছিলে, সে কালিমা গেল না। বল নারী আমার পিতা কে ?

মাতা। বল্‌ছি। বিশ্রান্ত হও।

আন্টিগোনস্। কোন প্রয়োজন নাই। আমার পিতা কে ?

মাতা। (অর্দ্ধস্বগত) সেই মুখখানি! কতবার স্বপ্নে এই মুখখানি দেখেছি! কতবার তাকে বক্ষে রেখে কম্পিত স্নেহে বার বার চুম্বন ক'রেছি। কতবার —

আন্টিগোনস্। আমার পিতা কে ?

মাতা। তোমার পিতা কে জান্‌বার জন্যই তোমার আগ্রহ – আমি কি তোমার কেউ নই !

আন্টিগোনস্। না, কেউ নয়,। সে বন্ধন নিজ হস্তে ছিন্ন ক'রেছ। সংসারে সর্ব্বাপেক্ষা পৈশাচিক কাজ করেছ। মা হ'য়ে সন্তান বিক্রয় ক'রেছ !

মাতা। তার জন্য ক্ষমা চাচ্ছি। যদি ক্ষমা না করিস্ একবার আমায় মা ব'লে ডাক্ - একবার, একবার -

আন্টিগোনস্। নারীর ক্রন্দন শুনবার জন্য এখানে আসিনি। - বল নারী, আমার পিতা কে ?

মাতা। আমি তোর কেউ নই ?

আন্টিগোনস্। কেউ নও।

মাতা.। তবু আমি তোকে গর্ভে ধ'রেছিলাম, স্তন্যপান করিয়েছিলাম, বুকে ক,রে ঘুম পাড়িয়েছিলাম !

আন্টিগোনস্। অনুগ্রহ ! গলা টীপে সন্তানকে বধ কর নি - অসীম করুণা ! কেন বধ কর নি ? বিক্রয় করার চেয়ে যে তাও ছিল ভাল।

মাতা। বৎস !

আন্টিগোনস্। আমার পিতা কে ? বল শীঘ্র। নইলে - আমি উন্মাদ। আমার পিতা ? পিতা কে ?

মাতা। উত্তম ! তবে শোন। আমি তোমার কাছে তোমার পিতার নাম বলি নাই, কারণ তোমার পিতার নিষেধ ছিল। যখন আমাদের বিবাহ হয় —

আন্টিগোনস্। বিবাহ হয়।

মাতা। তখন আমার বয়স পনর বৎসর। তিনি যা বুঝিয়েছিলেন তাই বুঝেছিলাম। - আমাদের বিবাহ গোপনে হ'য়েছিল !

আন্টিগোনস্। বিবাহ হ'য়েছিল !

মাতা। তারপরে তিনি এক সম্ভ্রান্ত ব্যক্তির কন্যা বিবাহ ক'রে আমায় পরিত্যাগ করেন - হা রে কঠিন পুরুষ !

আন্টিগোনস্। বিবাহ হ'য়েছিল ! - হেলেন ! তোমায় পাবার আশা তবে একান্ত দুরাশা নয়। - সেলুকস ! - কি চম্‌কালে যে ?

মাতা। তুমি কার নাম কর্চ্ছ ?

আন্টিগোনস্। কেন ! সেলুকস।

মাতা। সে নাম তুমি জানলে কেমন ক'রে ? আমি ত এখনও বলি নাই।

আন্টিগোনস্। আমি জান্‌লাম কেমন ক'রে ! আমি যে তাঁরই অধীনে সৈন্যাধ্যক্ষ ছিলাম।

মাতা। তাঁর অধীনে ? তবু চিন্তে পারোনি !

আন্টিগোনস্। (সাশ্চর্য্যে) চিন্তে পারি নি !

মাতা। তিনিও চিন্তে পারেন নি। হা রে কঠিন পুরুষ ! সন্তান চেন না। আমি ত লক্ষ ছেলের মধ্যে নিজের ছেলেটিকে বেছে নিতে পারি - সে যত বড়ই হোক্ তাকে যতদিনই না দেখি -

আন্টিগোনস্। কি বলছ নারী ? - উন্মাদিনীর মত কি ব'কে যাচ্ছ ?

মাতা। না না, আমি উন্মাদিনী নই। - যদিও এখনও যে উন্মাদ হ'য়ে যাই নাই কেন, জানি না। তিনি সম্রাট - আর আমি তাঁর ধর্মপত্নী, তাঁর মহিষী - পথের ভিখারিণী - পেটের জ্বালায় যার সন্তান বিক্রয় কর্ত্তে হয়।

[ ক্রন্দন ]

আন্টিগোনস্। (অর্দ্ধস্বগত) সে কি। তবে কি -

মাতা। বৎস, এই সেলুকসই তোমার পিতা !

[ আন্টিগোনস্ দেওয়াল ধরিয়া দাঁড়াইলেন। পরে সহসা তাঁহার মাতার পদতলে পড়িয়া কহিলেন ]

আন্টিগোনস্। মা, আমায় ক্ষমা কর। আমি তোমার উপর রূঢ় হয়েছি - অভাগিনী পরিত্যক্তা মা আমার !

মাতা। না, সে তাঁর কাছে। আমি অভাগিনী পরিত্যক্তা - তাঁর কাছে। তোর কাছে আমি শুধু - মা ! আর একবার মা বলে' ডাক্ ! সব যন্ত্রণা - সব - সব ভুলে যাই - ভুলে গিয়ে শুদ্ধ সেই ডাক্ শুনি !

আন্টিগোনস্। তুমি রাজমহিষী, তোমার এই দশা মা !

মাতা। শুধু মা। শুধু মা। আর কিছু না। আর কিছু না। মা বলে' ডাক্ - মা বলে ডাক্ !

আন্টিগোনস্। মা আমার ! —

মাতা। আর একবার - আর একবার !

আন্টিগোনস্। একি ! তোমার পা টলছে। তুমি সোজা হ'য়ে দাঁড়াতে পার্চ্ছনা। - চল মা, তোমায় শুইয়ে রেখে তোমার পদসেবা করি। মা !

মাতা। বৎস আমার ! আর একবার ডাক্।

আন্টিগোনস্। মা !

মাতা। এই স্বর্গ ! - আমার মাথা ঘুর্চ্ছে ! - বৎস ! - আন্টিগোনস্ কোথা তুই !

[ হস্ত প্রসারিত করিলেন ]

আন্টিগোনস্। এই যে মা - এই যে —

[ আন্টিগোনস্ তাঁহার পতনোন্মুখ মাতাকে ধরিলেন। তাঁহার মাতা তাঁহার স্কন্ধে ভর দিয়া নিষ্ক্রান্ত হইলেন ]

## পঞ্চম অঙ্ক

### প্রথম দৃশ্য

স্থান— নন্দের পূর্ব্বকথিত প্রমোদোদ্যান। কাল-রাত্রি

সেলুকস ও হেলেন

সেলুকস। বর্ব্বর চন্দ্রগুপ্তের সঙ্গে গ্রীক সম্রাট সেলুকসের কন্যার বিবাহ ! আমি হেয় সন্ধি দিয়ে মুক্তি ক্রয় কর্ব্ব না। কখনও না।

হেলেন। বাবা! আর দর্প শোভা পায় না। অপমানের চূড়ান্ত হ'য়েছে। এখনও শির উঁচু করে' আছেন! লজ্জা নাই!

সেলুকস। কিসের লজ্জা? - আক্রমণ ক,রেছিলাম বিফল হয়েছি।

হেলেন। কে আক্রমণ কর্ত্তে বলেছিল? - কি অপরাধ ক'রেছিলেন এই চন্দ্রগুপ্ত? তিনি গ্রীকের সঙ্গে বিবাদ খুঁজেনেন নাই। তিনি নির্ব্বিরোধে সিন্ধুর পরপারে রাজত্ব কর্চ্ছিলেন। - আপনার সইল না। আমি নিষেধ ক'রেছিলাম। উত্তম হ'য়েছে।

সেলুকস। তুমি বিজাতির বিজয়ে উল্লসিত হ'য়েছ বোধ হয়।

হেলেন। কেন হব না? গ্রীক হেরেচে কিন্তু ধর্ম্ম জয়ী হ'য়েছে। বাবা! যে একটা প্রতিষ্ঠিত রাজ্যের শান্তিভঙ্গ কর্ত্তে যায় - সে বাইরের শত্রু হোক্ বা সেই রাজ্যের প্রজা হোক্ - সে মহাপাতকী। শত শত মাতাকে পুত্রহীনা, বালিকাকে পিতৃহীনা, সতীকে পতিহীনা করা - দেশে একটা আতঙ্ক জাগিয়ে তোলা- শুধু একটা বিজয়-গৌরবের উদ্দেশ্যে, একটা উদ্দাম প্রবৃত্তির তাড়নায়, শুদ্ধ একটা খেয়ালের জন্য - এর চেয়ে মহাপাপ আছে?

সেলুকস। তবে আমি সেই পাপী।

হেলেন। তার ফলভোগ কর্চ্ছেন।

সেলুকস। যুদ্ধে জয় পরাজয় আছেই। এবার পরাজিত হ'য়েছি। আবার যদি মুক্তি পাই—

হেলেন। বিজয়ী বর্ব্বরের দয়ার উপর নির্ভর ক'রে? কোথায় গেল সে প্রতিজ্ঞা? - হয় জয় না হয় মৃত্যু! লজ্জা করে না? ওঃ! কি অধঃপতন!

সেলুকস। হেলেন! তোমার মুখে এই কথা! এই আমার দুর্গতির চরম সীমা! আর কি হ'তে পারে! যখন নিজের কন্যা – যে মাতৃহীনা বালিকাকে আমি বক্ষে করে' ঘুম পাড়িয়ে নিজের হাতে খাইয়ে মানুষ ক'রেছি – এই বিজয় যাত্রায় সব ছেড়ে এসেছি, শুদ্ধ তাকে ছেড়ে আসতে পারিনি – আজ সে কন্যাও – না, ভাগ্য–বিপর্যয় বটে! (কম্পিত স্বরে) এ পরাজয়–শল্য আমার বক্ষে তত বাজে নি কন্যা – যত–

[অধোমুখ হইলেন]

হেলেন। না বাবা! অন্যায় ক'রেছি, মার্জ্জনা করুন।

সেলুকস। না হেলেন, অন্যায় আমার! অমায় ক্ষমা কর।

হেলেন। না বাবা, অন্যায় আমার! কিন্তু বড় অভিমানে, বড় জ্বালায় জ্বলে এ কথা ব'লেছি। পুত্রের প্রতি মাতার ক্রোধ। এ তিক্ত হলাহল অতন্ত সুধা–সমুদ্র মন্থন করে' উঠেছে। না বাবা! আপনি মুক্ত হোন – মুক্ত হয়ে গ্রীকের এই অপমানের প্রতিশোধ নেন। আমি আপনাকে মুক্ত কর্ব্ব। আমি চন্দ্রগুপ্তকে বিবাহ কর্ব্ব।

সেলুকস। না কন্যা – আমার মুক্তির জন্য সে মুল্য দিব না।

[ চন্দ্রগুপ্তের প্রবেশ ]

চন্দ্রগুপ্ত। তার প্রয়োজন নাই বীরবর! গ্রীক সম্রাট! আপনি মুক্ত। ইচ্ছা হয় আবার মগধ আক্রমণ কর্ব্বেন – চন্দ্রগুপ্ত তার জন্য প্রস্তুত থাকবে! – যান বীরবর! যান রাজকন্যা! আপনারা মুক্ত! – রক্ষী!

সেলুকস। সে কি!

চন্দ্রগুপ্ত। এই হিন্দু জাতি বর্ব্বর নয়। তারাও পুরুর প্রতি সেকেন্দার

সাহার সৌজন্যের উত্তর দিতে জানে। দেশে চ'লে যান বীরবর! আপনি মুক্ত – রক্ষী!

[ রক্ষীগণের প্রবেশ ]

চন্দ্রগুপ্ত। এরা মুক্ত! তবে আসি সম্রাট।

[ প্রস্থানোদ্যত ]

সেলুকস। (সাশ্চর্যে) ভারত-সম্রাট চন্দ্রগুপ্ত! তুমি মহৎ! তুমি একদিন আমার প্রাণরক্ষা ক'রেছিলে! আমি তা ভুলি নাই। আজ তুমি বিনা সর্ত্তে আমাদের মুক্ত করে' দিলে! এও আমি ভুল্‌বো না! ভারত-সম্রাট! আমি প্রস্তাবিত সন্ধির সমস্ত সর্ত্তে সম্মত আছি। যে সাম্রাজখণ্ড ছেড়ে দিলাম, তা পারি তো বাহুবলে আবার জয় কর্ব্ব। কিন্তু তোমায় কন্যা দিতে পারি না। কারণ তুমি হি ন্দু।

হেলেন। হিন্দুও মানুষ।

সেলুকস। হেলেন!

[এই বলিয়া সেলুকস সবিস্ময়ে হেলেনের প্রতি চাহিয়া রহিলেন। হেলেন শির অবনত করিলেন]

চন্দ্রগুপ্ত। বুছেছি রাজকন্যা! এ আমার মহৎ সন্মান – মাথা পেতে নিচ্ছি। (সেলুকসকে) কিন্তু বীরবর আমি এ ভিক্ষা গ্রহণ কর্ত্তে অক্ষম। আমি মুক্ত কণ্ঠে স্বীকার করি যে, আমি আপনার কন্যার প্রেমমুগ্ধ। আর সে আজ প্রথম দিন নয়। যেদিন আমার কৈশোর ও যৌবনের সন্ধিস্থলে, সিন্দুনদতটে নিদাঘের সমুজ্জ্বল সন্ধ্যালোকে, ঐ শান্ত মুখছবি দেখেছিলাম, সে দিন থেকে ঐ মুখ আমার সমস্ত ধ্যান অধিকার ক'রে বসে আছে, আমার কল্পনাকে তার স্বরে বেঁধে দিয়েছে। আমার সে

যৌবনের স্বপ্ন যে কখন সফল হবে, আমার মানস প্রতিমা মূর্ত্তিমতী হ'য়ে যে কখন আমার সম্মুখে এসে দাঁড়াবে এ দুরাশা আমি কখন করি নাই। আজ সে গৌরব, সে উৎসব, সে স্বর্গ, আমার মুষ্টিগত হ'য়েও আমার কঠিন স্পর্শে সব সরে গেল। - না - সম্রাট আমার বন্ধুবর চন্দ্রকেতু মৃত্যুকালে তাঁর ভগ্নী ছায়াকে আমার করে সমর্পণ করে, গিয়েছেন। এ তাঁর অন্তিম কালের অনুরোধ। আমি নিরুপায়। ভারতের ভাবী সাম্রাজ্ঞী মলয়রাজ - দুহিতা ছায়া।

[ সহসা ছায়ার প্রবেশ ]

ছায়া। সম্রাটের অনুকম্পা। কিন্তু ছায়া এই অনুগ্রহ-দত্ত সম্মানের ভিখারিণী নয়। ভারত-সম্রাটের যোগ্য মহিষী - এই গ্রীক সম্রাটের কন্যা হেলেন। (হেলেনকে) "বড় সুভাগিণী তুমি বোন, যে মহারাজ চন্দ্রগুপ্ত তোমার অনুরাগী। আমি স্বচ্ছন্দ-মনে আমার হৃদয়ের নিধি - আমার সর্ব্বস্ব - তোমায় দান কর্লাম - নাও বোন।

[এই বলিয়া ছায়া অসংযত পদক্ষেপে হেলেনের কাছে গিয়া তাঁহার করধারণ করিয়া স্থিরমূর্ত্তি চন্দ্রগুপ্তের করে যোজিত করিয়া কহিলেন ]-

এ অমূল্য রত্ন তোমার বক্ষে ধারণ কর! এই আমার সর্ব্বাপেক্ষা গৌরবময় মুহূর্ত্ত। কিন্তু যদি জান্তে বোন, কি মূল্য দিয়ে সে গৌরব ক্রয় কর্লাম!

[চক্ষে বস্ত্র দিয়া দ্রুত প্রস্থান]

চন্দ্রগুপ্ত। ( স্বপ্নোত্থিতবৎ অর্দ্ধ-স্বগত ) -না-না- এ হ'তে পারে না- এ হ'তে পারে না। চন্দ্রকেতু, না - কখন না! সম্রাট! আপনারা মুক্ত।

[চন্দ্রগুপ্ত চিন্তিতভাবে নিষ্ক্রান্ত হইলেন। চন্দ্রগুপ্ত চলিয়া গেলে সেলুকস হেলেনকে ডাকিলেন]

সেলুকস। হেলেন! এ সব কি?

হেলেন। কিছু বুঝতে পার্চ্ছি না।

সেলুকস। তুমি চন্দ্রগুপ্তকে বিবাহ কর্ব্বে?

হেলেন। হাঁ পিতা আপনি – অনুমতি দিন।

সেলুকস। অনুমতি দিব! এ যে স্বপ্নেও ভাবিনি!

[ চিন্তিতভাবে নিষ্ক্রান্ত ]

হেলেন। আপনি কি বুঝবেন বাবা, যে আমি এ বিবাহ কর্ত্তে চাই কেন? এত তর্ক, কাকুতি, অনুনয় যা সাধন করতে পারে নাই, এই বিবাহে তাই সাধন কর্ব্ব। –ভালবাসতে পার্ব্ব না! এই শৌর্য - এই করুণার্দ্র চক্ষু –এ মহৎ হৃদয় - পার্ব্ব না! আন্টিগোনস! ক্ষমা কর। ঈশ্বর। হৃদয়ে বল দাও।

[ প্রস্থান ]

পঞ্চম অঙ্ক

চতুর্থ দৃশ্য

স্থান— সেলুকসের শিবির। কাল - প্রভাত

সেলুকস একাকী। দূরে সৈন্যগণ

সেলুকস। চন্দ্রগুপ্তের সঙ্গে হেলেনের বিবাহ। শেষে তাও হ'ল। ঐ নগরে উচ্চ উৎসব - কোলাহল গ্রীসের লজ্জা বিঘষিত

কর্চ্ছে। – কৈ ! হেলেন এখনও ত এলো না। সে উৎসবে মত্ত ! আর কি তার বৃদ্ধ পিতাকে মনে আছে ! সন্তান শুধু সন্মুখ দিকে চেয়ে দেখে – পিছন দিকে একবার ফিরে ও চায় না। তার কাছে ভবিষৎই সব, পিতা অতিত। পুত্রকে শিক্ষা দিয়ে আর কন্যার বিবাহ দিয়ে তারপরে পিতা আর কি সুখে জীবন ধারণ করে – জানি না ! সন্তানেরা ত আর তাদের চায় না – কি নিষ্ঠুর এই পিতার ভাগ্য ! তার অগাধ স্নেহের কোন প্রতিদান নাই। – এই যে হেলেন !

[ হেলেনের প্রবেশ ]

সেলুকস। হেলেন ! আমি এতক্ষন তোমারই প্রতীক্ষা কর্চ্ছিলাম।

হেলেন। আমি নিজেই এসেছি। – আপনাকে রাজসভায় নিয়ে যেতে। আসুন বাবা।

সেলুকস। না, আমি যাব না, তাই তোমায় ডেকে পাঠিয়ে ছিলাম।

হেলেন। আমি আপনাকে নিয়ে যাব ব'লে এসেছি।

সেলুকস। না হেলেন ! আমি যাব না।

হেলেন। কেন বাবা ? আপনার কন্যার বিবাহোৎসবে আপনি যাবেন না ?

সেলুকস। না, মা ! আমি এখান থেকেই বিদায় নিচ্ছি।

হেলেন। বুঝেছি। আচ্ছা – যাওয়া না যাওয়া আপনার ইচ্ছা। আমি জোর ক'রে ত আপনাকে নিয়ে যেতে পারি না। আপনি ত আমার বন্দী ন'ন।

সেলুকস। হেলেন ! আমার উপর অভিমান কোরো না।

হেলেন। না বাবা ! আপনার উপর আর আমার এমন কি দাবী

আছে যে, আমি আপনার উপর অভিমান কর্ব্ব! যাঁর কাছে অভিমান খাটতো তিনি - না, যাক্ - বাবা! তবে বিদায় দিউন।

সেলুকস। এত শীঘ্র? মুহূর্ত্তকাল বিলম্ব সৈছে না। হারে মূঢ় পিতা! এত স্নেহের, এত যত্নের, এত আদরের কন্যা একদিনে একেবারে পর - তোর আর কেউ না। হেলেন! কন্যা আমার! আজ আমি তোর আর কেউ নই। অথচ আমি তোর বাপ - আর - আর - জন্মাবধি আমিই তোর মা!

[ চক্ষু ঢাকিলেন ]

হেলেন। না বাবা! আমায় ক্ষমা করুন, আমি অন্যায় বলেছি। বাবা! বাবা! একি, আপনার চক্ষে জল! এত দেখ্‌তে পারি না। বাবা আমায় মার্জ্জনা করুন - এই শেষ বার। আর চাইব না।

[ জানু পাতিলেন ]

সেলুকস। উঠ্ মা! (হস্ত ধরিয়া উঠাইলেন, পরে উর্দ্ধদিকে চাহিয়া কহিলেন) তোর কোন অপরাধ নাই। অপরাধ আমার। তুই কি বুঝবি পিতার কি গভীর বেদনা! যখন কথা ফুটে নি, তখন থেকে হাতে গড়ে তুলে সেই কন্যাকে চিরজন্মের মত বিদায় দেওয়ার যে কি দুঃখ, তুই বুঝ্‌বি কি মা! পুত্রকন্যারা যে একবার পিতার দিকে চেয়ে দেখে না, সে ত স্বাভাবিক। তাদের অপরাধ কি! পৃথিবীর নিয়মই এই! অপরাধ আমাদের যে, এ কথা জেনেও আমাদের অগাধ স্নেহের প্রতিদান প্রত্যাশা করি, প্রত্যাশা ক'রে হৃদয়ে বেদনা পাই। সব অপরাধ এই পিতাদের।

হেলেন। সে কি বাবা! বিদায়ের দুঃখ কি একা পিতার? এই

সময়ে পিতামাতাকে ছেড়ে' যেতে কন্যার বুক ফেটে যায় না! পিতাই ভাল বাসতে জানে, কন্যা জানে না?

সেলুকস। (চক্ষু মুদিয়া) না মা, তোরাও ভালবাসিস।

হেলেন। না, আমরা কিছু ভালবাসিনা!

সেলুকস। না, বাসিস - আমি মিথ্যা ব'লেছি।

হেলেন। বাবা! নারীর জীবনই যে এক ভালবাসার ইতিহাস। প্রথমে পিতামাতা, পরে পতি, পুত্রকন্যা এই নিয়েই যে তার ক্ষুদ্র সংসার। সেখানেই তার আশা, ভরসা, আনন্দ সম্পৎ! পুরুষ যখন নীড় ছেড়ে ঊর্দ্ধে উঠে' গগনে সূর্য্যোজ্জ্বল নীলিমায় হর্ষে বিচরণ করে, নারী নিভৃতে একাকিনী বসে' সেই নীড় পক্ষ দিয়ে ঘিরে রক্ষা করে। স্নেহ - পুরুষের বিশ্রামের প্রমোদ, আলস্যের চিন্তা, অবসরের চিত্তবিনোদ। কিন্তু এই স্নেহেই যে নরীর সমস্ত মুহূর্ত্ত, সমস্ত চিন্তা, সমস্ত কার্য্য, সমস্ত জীবন। স্নেহ তার জন্ম, নিবাস, মৃত্যু। আর যদি পরে স্বর্গ থাকে, ত এই স্নেহেই তার স্বর্গ। স্নেহ তার বিহার, শয়ন, নিদ্রা, স্বপ্ন, আহার, নিশ্বাস। আমরা ভালবাসিনা!

সেলুকস। মা! মা আমি অত্যন্ত অন্যায় ব'লেছি।

হেলেন। বাবা, আপনার প্রতি স্নেহের জন্য আমি আন্টিগোনস্‌কে বিবাহ করি নি জানেন! জানেন বাবা! যে আজ এই সমস্ত নগর জুড়ে যে উৎসব দুন্দুভি বাজছে, সে আমার কর্ণে মরণের আর্ত্তনাদ নিনাদিত কর্চ্ছে? সকলে হাসছে, কৌতুক কর্চ্ছে, উৎসবের আয়োজন কর্চ্ছে, আমায় হয় ত হিংসা করছে, কিন্তু আমার মর্ম্মভেদ ক'রে এক ক্রন্দন ঠেলে উঠছে, তার গলা টিপে ধরে' রেখেছি, উঠতে দিচ্ছি না। বাবা জানেন কি, যে

আপনাকে ছেড়ে যেতে (বক্ষ চাপিয়া ধরিয়া) এই বক্ষে কি হচ্ছে! এক প্রলয় বয়ে' যাচ্ছে।

সেলুকস। সে কি তুমি চন্দ্রগুপ্তকে ভালবাস না!

হেলেন। এ কথাও বুঝিয়ে দিতে হবে!

সেলুকস। তবে তুমি এ বিবাহ করলে কেন?

হেলেন। বিবাহ! – না বাবা, এ বিবাহ নয় – এ মৃত্যু – আপনার হেলেনের মৃত্যু। আমি বিবাহ করি নি, আপনাকে বলি দিয়েছি।

সেলুকস। কেন?

হেলেন। আমি মানবের মহা হিতে আত্মবলিদান দিয়েছি। সেলুকস ও চন্দ্রগুপ্তের বিদ্বেষবহ্নি নিজের শোণিতে নির্ব্বাণ করেছি। দুই যুধ্যমান জাতির মধ্যে পড়ে তাদের উদ্যত খড়্গ নিজের বক্ষ পেতে নিয়েছি।

সেলুকস। কেন তুমি এ কাজ কর্লে হেলেন? এ বিবাহ আমার বক্ষে মর্ম্মশেল বিদ্ধ ক'রেছে। কিন্তু একবার তোমার ইচ্ছার অন্তরায় হ'য়েছিলাম, আর হ'তে চাই নি বলে, তোমার সুখের জন্য এ বিবাহে সম্মতি দিয়েছিলাম। তুমি এ বিবাহে সুখী জান্তে পার্লেও আমি কন্যার আনন্দে নিজের দুঃখ ভুলে যেতাম। কিন্তু তুমি দুঃখ বরণ ক'রে নিয়েছ যদি জান্তাম –

হেলেন। বাবা, দুঃখ হ'লে কি স্বেচ্ছায় তাকে বরণ ক'রে নিতে পার্ত্তাম? পরের হিতে কর্ত্তব্যের জন্য আত্মবলিদান – সে যে পরম সুখ, সে যে উল্লাস, গৌরব।

সেলুকস। এ তোমার গৌরব কিন্তু গ্রীসের লজ্জা।

হেলেন। লজ্জা! এত বড় বিবাহ জগতে আর কখন হয়েছে? এই

বিবাহে দুই সুদূরবাসী আর্যজাতি আজ পরস্পরকে আলিঙ্গন কর্ব্বে। এ বিবাহ হেলেন আর চন্দ্রগুপ্তের নয়, এ বিবাহ কর্ম্মে ও মোক্ষে, চিন্তায় ও কল্পনায়, বিজ্ঞানে ও কবিত্বে। এই বিবাহে দুই সভ্যতার মধ্যে একটা মহা ব্যবধান ভেঙ্গে গেল। বিদ্বেষের বারিপ্রপাতের উপরে সেতু বন্ধ হয়ে গেল, দুই মহাদেশ এক হয়ে গেল! এত বড় বিবাহ পূর্ব্বে আর কখন হয়েছে?

সেলুকস। না হেলেন। কিন্তু—

হেলেন। চেয়ে দেখুন পিতা - ঐ প্লেটো আর কপিল এক সঙ্গে গান ধরে দিয়েছে। সোলান আর মনু গলা ধরাধরি করে' দাঁড়িয়েছে। হোমারের মৃদঙ্গের সঙ্গে বাল্মীকির বীণা বেজে উঠেছে। হিরো-ডোটস ও ব্যাস, সক্রেটিস ও বুদ্ধ, একিলিস ও ভীষ্ম, পান্থিয়ন ও পুরাণ এক হ'য়ে গেল! এ সহজ ব্যাপার বাবা! এই বিবাহে পূর্ব্ব ও পশ্চিম, সমুদ্র আকাশ, স্বর্গ মর্ত্ত, ইহকাল ও পরকাল পরস্পরে লীন হ'য়ে গেল! এরূপ বিবাহ জগতে এই একবার হ'ল - আর কখন হবে কি না জানি না।

সেলুকস। ও কি একদৃষ্টে কি দেখছো হেলেন?

হেলেন। (যেন প্রকৃতিস্থ হইয়া সহসা অস্ফুটস্বরে) না বাবা! বাবা বিদায় দি'ন। আশীর্ব্বাদ করুন।

সেলুকস। সুখী হও বৎসে!

হেলেন। বিদায় দি'ন পিতা!

[ পিতার ক্রোড়ে মুখ লুকাইলেন ]

সেলুকস। হেলেন! মা আমার! (কাঁদিয়া ফেলিলেন) কাঁদছিস্? - হেলেন।

হেলেন। বাবা! ওঃ (আত্মসংবরণ করিয়া) বাবা কর্ত্তব্য আমায় ডাক্‌ছে। আর কারও ডাক শুনবার আমার সময় নাই। তবে আসি বাবা! (জানু পাতিয়া তাঁহার পদতল স্পর্ষ করিয়া সেই কর স্বীয় ললাটে স্থাপন করিয়া) যত দিন জীবন ধারণ করি, এই চরণ স্পর্শের স্মৃতি আমায় সঞ্জীবিত করে' রাখুক - জগদীশ! তোমার বলি গ্রহণ কর।

[ দ্রুত প্রস্থান ]

সেলুকস। হেলেন! (অগ্রসর হইয়া পুনরায় পিছাইয়া) না দেবি! এ যে অপূর্ব্ব! স্বর্গীয়! এত বড় বলি পূর্ব্বে জগতে আর কেউ দেয় নাই। - যাই, দেশে ফিরে যাই, কোথায়? - কৈ এ যে ঘোর অন্ধকার। পথ দেখ্‌তে পাই না। মা আমার! আমায় অন্ধ ক'রে কোথায় চলে গেলি মা!

[ আন্টিগোনস্‌ের প্রবেশ ]

সেলুকস। কে?

আন্টিগোনস্। আমি আন্টিগোনস্।

সেলুকস। (অতিবিস্ময়ে) আন্টিগোনস্! তুমি এখানে! এ সময়ে!

আন্টিগোনস্। আশ্চর্য্য হচ্ছেন সম্রাট?

সেলুকস। ও! তুমি আমার পরাজয়ে ব্যঙ্গ করতে এসেছ?

আন্টিগোনস্। না সম্রাট।

সেলুকস। তবে?

আন্টিগোনস্। আমার পিতার সমাচার এনেছি।

সেলুকস। তার প্রয়োজন নাই।

আন্টিগোনস্। আছে। নইলে সেই সংবাদ জান্‌বার জন্য গ্রীসে উন্মত্তবৎ ছুটে যেতান না, আবার সেই সংবাদ নিয়ে ভারতবর্ষে উন্মত্তবৎ ছুটে আসতাম না প্রয়োজন আছে।

সেলুকস। কিন্তু হেলেন আজ মহারাজ চন্দ্রগুপ্তের মহিষী।

আন্টিগোনস্। এর চেয়ে যোগ্যতর ব্যক্তির সঙ্গে তার বিবাহ হ'তে পার্ত্ত না! আমি স্বয়ং রাজসভায় যাচ্ছি - রাজদম্পতীকে আশীর্ব্বাদ কর্ত্তে।

সেলুকস। এ কি ব্যঙ্গ?

আন্টিগোনস্। এ সম্পূর্ণ সত্য সম্রাট! আমার উপর দিয়ে একটা প্রকাণ্ড জালোচ্ছাস চলে' গিয়েছে; আমার মাটি যা, তা ধুয়ে মুছে নিয়ে গিয়েছে; যা রেখে গিয়েছে, তা ভগ্ন শিলাস্তূপ, কিন্তু তার প্রত্যেক শিলাখণ্ড অভ্রের চেয়ে নির্ম্মল, বজ্রাদপি কঠোর। দীর্ঘ তপস্যার মাংস ঝরে' খসে' পড়ে গিয়েছে, আছে কঙ্কাল, কিন্তু তার প্রত্যেক হাড়খানি পবিত্র। আমার কলঙ্ক যা, তা আগুনে পুড়ে গিয়েছে - আছে যা তা খাঁটি সোনা।

সেলুকস। এর অর্থ কি?

অন্টিগেনস্। সকাম প্রেমকে নিষ্কাম স্নেহে বিশুদ্ধ করা, মানুষকে দেবতা করা, সংসারকে স্বর্গ করা মানুষের সাধ্য নয় ভেবে-ছিলাম। কিন্তু যেখানে সাধনা, সেখানে সিদ্ধি - এইটে আমি মর্ম্মে মর্ম্মে জেনেছি, তাই হেলেনকে আজ ভগ্নীর মত ভালো-বাসতে পেরেছি।

সেলুকস। কিছু বুঝতে পার্চ্ছি না।

আন্টিগোনস্। তা পার্ব্বেন কেমন ক'রে? যিনি মুগ্ধ কৃষককন্যাকে লুব্ধ করে,' ধর্ম্মতঃ তাঁর পাণিগ্রহণ করে' তার পর তাঁকে আর

তাঁর পুত্রকে ভিক্ষুক করে' জগতে ছেড়ে দিয়ে নিজে সম্রাট হয়ে বসেন তিনি এ কথা বুঝতে পার্ব্বেন কেমন করে'? সম্রাট! সে অভাগিণীর - আমার মায়ের মৃত্যু হ'য়েছে। আপনার নির্ম্মম পরিত্যাগ, আপনার ঘাতকের খড়্গ যা করতে পারে নি, আমার স্নেহের উচ্ছাস তাই সাধন কর্ল। মা আমার স্নেহের বন্যায় ভেষে চলে গেলেন। এ দীর্ঘ দুঃখের পর মায়ের এত সুখ সৈল না। (আন্টিগোনসের স্বর কাঁপিতে লাগিল) সম্রাট -

সেলুকস। চোখে ঝাপ্সা বেখছি। - কে তুমি? কে তুমি?

আন্টিগোনস্। আমি ক্রীতদাস, ভিক্ষুক - যা বলুন - কিন্তু আমি জারজ নই। আমার পিতা আমার মাতাকে ধর্ম্মমতে বিবাহ ক'রেছিলেন!

সেলুকস। (জড়িত স্বরে) কে তোমার পিতা?

আন্টিগোনস্। আমার পিতা - পরিচয় দিতে লজ্জায় আমার উচ্চ-শির নুয়ে পড়ছে সম্রাট - (কম্পিত স্বরে) আমার পিতা পত্নীত্যাগী সেলুকস।

[ দ্রুত প্রস্থান ]

[ সেলুকস দ্বার ধরিয়া নতশিরে স্থিরভাবে দাঁড়াইয়া রহিলেন, পরে ধীরে ধীরে নিষ্ক্রান্ত হইলেন ]

□ □

১৭

# মন্ত্রশক্তি

## প্রমথ চৌধুরী

মন্ত্রশক্তিতে তোমরা বিশ্বাস কর না, কারণ আজকাল কেউ করে না; কিন্তু আমি করি। এ বিশ্বাস আমার জন্মেছে, শাস্ত্র পড়ে নয়, মন্ত্রের শক্তি চোখে দেখে।

চোখে কী দেখেছি, বলছি।

দাঁড়িয়ে ছিলুম চণ্ডীমণ্ডপের বারাণ্ডায়। জন দশ-বারো লেঠেল জমায়েত হয়েছিল পূব দিকে, ভোগের দালানের ভগ্নাবশেষের সুমুখে; পশ্চিমে শিবের মন্দির, যার পাশে বেলগাছে একটি ব্রহ্মদৈত্য বাস করতেন, যাঁর সাক্ষাৎ বাড়ির দাসী-চাকরানীরা কখনো কখনো রাত-দুপুরে পেত - ধোঁয়ার মত যাঁর ধড়, আর কুয়াসার মতো যাঁর জটা। আর দক্ষিণে পূজোর আঙিনা - যে আঙিনায় লক্ষ বলি হয়েছিল ব'লে একটি কবন্ধ জন্মেছিল। এঁকে কেউ দেখেনি, কিন্তু সকলেই ভয় করতেন।

লেঠেলদের খেলা দেখবার জন্য লোক জুটেছিল কম নয়। মনিরুদ্দি সর্দার, তার সৈন্যসামন্ত কে কোথায় দাঁড়াবে, তারই ব্যবস্থা করছিল। কী চেহারা তার! গৌরবর্ণ, মাথায় ছ-ফুটের উপর লম্বা, গালে লম্বা পাকা দাড়ি, গোঁফ ছাঁটা। সে ছিল ওদিকের সব সেরা লকড়িওয়ালা।

এমন সময় নায়েববাবু আমাকে কানে কানে বললেন, "ঈশ্বর পাটনিকে এক-হাত খেলা দেখাতে হুকুম করুন না। ঈশ্বর লেঠেল নয়, কিন্তু শুনেছি, কি লাঠি, কি লকড়ি, কি সকড়ি - ও হাতে নিলে, কোনো লেঠেলই ওঁর সুমুখে দাঁড়াতে পারে না। আপনি হুকুম করলে ও 'না' বলতে পারবে না, কারণ ও আপনাদের বিশেষ অনুগত প্রজা।

এর পর নায়েববাবু ঈশ্বরকে ডাকলেন। ভিড়ের ভিতর থেকে একটি লম্বা ছিপছিপে লোক বেরিয়ে এল। তার শরীরে আছে শুধু হাড় আর মাস, চর্বি এক বিন্দুও নেই। রঙ তার কালো, অথচ দেখতে সুপুরুষ।

আমি তাকে বললুম, "আজ তোমাকে এক-হাত খেলা দেখাতে হবে।

লোকটা অতি ধীরভাবে উত্তর করলেন, "হুজুর, লেঠেলি আমার জাত - ব্যবসা নয়। বাপ - ঠাকুরদার মতো আমিও খেয়ার নৌকো পারাপার করেই দু-পয়সা কামাই। আমার কাজ লাঠিখেলা নয়, লগিঠেলা। তাই বলছি হুজুর, এ আদেশ আমাকে করবেন না।"

আমি জিজ্ঞেস করলুম, "তা হলে তুমি লাঠি খেলতে জানো না?"

সে উত্তর করলে, "হুজুর, জানতুম ছোকরা - বয়সে। তার পর আজ বিশ - পঁচিশ বছর লাঠিও ধরি নি, লকড়িও ধরি নি, সকড়িও ধরি নি; তা ছাড়া আর - একটা কথা আছে। এদের কাছে আমি ঠাকুরের সুমুখে দিব্যি করেছি যে, আমি আর লাঠি - সকড়ি ছোঁব না। সে কথা ভাঙি কী করে? হুজুরের হুকুম হলে আমি না বলতে পারি নে, তবে - হুজুর যদি আমার কথাটা শোনেন তবে হুজুর আমাকে আর এ আদেশ করবেন না।"

আমি জিজ্ঞেস করলুম, "কেন এ রকম দিব্যি করেছিলে?"

ঈশ্বর বললে, "ছেলে বেলায় এরা – সব খেলা শিখত। আমিও খেলার লোভে এদের দলে জুটে গিয়েছিলুম। আমার বয়েস যখন বছর কুড়িক, তখন কি লাঠি, কি লকড়ি, কি সকড়িতে – আমিই হয়ে উঠলুম সকলের সেরা। এরা ভাবলে যে, আমি কোন মন্তর-তন্তর শিখেছি – তারই গুনে আমি সকলকে হাটিয়ে দিই। হুজুর, আমি তন্তর – মন্তর কিছুই জানিনে, তবে আমার যা ছিল তা এদের কারও ছিল না। সে জিমিষ হচ্ছে চোখ। আমি অন্যের চোখের ঘোরা ফেরা দেখেই বুঝতুম যে, তার হাতের লাঠি – সড়কির মার কোন্ দিক থেকে আসবে। কিন্তু আমার চোখ দেখে এরা কিছুই বুঝতে পারত না, আর শুধু মার খেত। শেষটা এরা সকলে মিলে যুক্তি করলে যে, আমাকে কালীবাড়ি নিয়ে গিয়ে হাড়কাঠে ফেলে বলি দেবে। তারপর, এক দিন এরা রাত – দুপুরে বাড়ী চড়াও হয়ে, আমাকে বিছানা থেকে তুলে, আষ্টেপৃষ্টে বেঁধে আমাকে কালীবাড়ি নিয়ে গিয়ে হাড়কাঠে ফেলে বলি দেবার উদ্‌যোগ করলে। খাঁড়া ছিল ঐ গুলিখোর মিছু সর্দারের হাতে। আমি প্রাণভয়ে অনেক কান্নাকাটি করবার পর এরা বললে, তুমি ঠাকুরের সুমুখে দিব্যি করো যে, আর কখনো লাঠি ছোঁবে না, তা হলে তোমাকে ছেড়ে দেব। হুজুর, নিজের প্রাণ বাঁচাবার জন্যে আমি এই দিব্যি করেছি; আর তার পর থেকে এক দিনও লাঠি – সড়কি ছুঁইনি। কথা সত্যি কি মিথ্যে ঐ গুলিখোর মিছুকে জিজ্ঞেস করলেই টের পাবেন।"

মিছু আমাদের বাড়ির লেঠেলদের সর্দার।

আমি তাকে জিজ্ঞেস করলুম, "ঈশ্বরের কথা সত্যি না মিথ্যে।"

সে 'হাঁ' 'না' কিছুই উত্তর করলে না।

ঈশ্বর এর পর বলে উঠল, "হুজুর, আমি মিথ্যে কথা জীবনে বলিনি আর কখনো বলবও না।"

তার পর আমি তাকে জিজ্ঞেস করলুম, "মিছু যদি গুলিখোর হয় তো এমন পাকা লেঠেল হল কী ক'রে?"

ঈশ্বর বললে, "হুজুর, নেশায় শরীরের শক্তি যায়, কিন্তু গুরুর কাছে শেখা বিদ্যে তো যায় না। বিদ্যে হচ্ছে আসল শক্তি। সেদিন দেখলেন না? – ঠাকুরদাস কামার অত বড়ো মোষটার মাথা এক কোপে বেমালুম কাটলে, আর ঠাকুরদাস দিনে-দুপুরে গুলি খায়। আমি নেশা করিনে বটে, কিন্তু বয়সে আমার শরীরের জোর এখন তো ক'মে এসেছে – যেমন সকলেরই হয়। যদি এরা অনুমতি দেয় তা হলে দেখতে পাবেন যে, বুড়ো হাড়ে ও বিদ্যে সমান আছে।

এর পর আমি লেঠেলদের জিজ্ঞেস করলুম, তারা ঈশ্বরকে খেলবার অনুমতি দেবে কি না। তারা পরস্পর পরামর্শ করে বললে, "আমরা ওকে হুজুরের কথায় আজকের দিনের মতো অনুমতি দিচ্ছি। দেখা যাক, ও কী ছেলে খেলা করে।"

লেঠেলদের অনুমতি পাবার পর ঈশ্বর কোমরের কাপড় তুলে বুকে বাঁধলে; আর তার ঝাঁকড়া চুল একমুঠো ধুলোদিয়ে ঘষে ফুলিয়ে তুললে, তার পর মাটিতে জোড়াসন হয়ে ব'সে পাঁচ মিনিট ধরে বিড়্ বিড়্ করে কী বকতে লাগল। অমনি লেঠেলরা সব এই বলে চীৎকার করে উঠল, "দেখছেন, বেটা মন্তর আওড়াচ্ছে- আমাদের নজরবন্দী করবার জন্যে।

ঈশ্বর এ-সব চেঁচামেচিতে কর্ণপাতও করলে না। তার পর, যখন সে উঠে দাঁড়াল, তখন দেখি, সে আলাদা মানুষ। তার চোখে আগুন জ্বলছে ও শরীরটে হয়েছে ইস্পাতের মতো।

ঈশ্বর বললে, "প্রথম এক-হাত লকড়ি নিয়েই ছেলে খেলা করা যাক। এদের ভিতর কে বাপের বেটা আছে, লকড়ি ধরুক।"

মনিরুদ্দিন সর্দার বললে, "আমার ছেলে কামালের সঙ্গেই এক-হাত খেলে তাকে যদি হারাতে পারো, তা হলে আমি তোমাকে লকড়ি খেলা কাকে বলে, তা দেখাব।"

তার পরে একটি বছর-কুড়িকের ছোকরা এগিয়ে এল। সে তার বাপের মতোই সুপুরুষ, গৌরবর্ণ ও দীর্ঘাকৃতি; বাঁ হাতে ছোট্ট একটি বেতের ঢাল, আর ডান হাতে পাকা বাঁশের লাল টুকটুকে একখানি লকড়ি।

খেলা শুরু হল; তার পর, এক মিনিটের মধ্যেই দেখি কামালের লকড়ি ঈশ্বরের বাঁ হাতে, আর কামাল নিরস্ত্র হয়ে বোকার মতো দাঁড়িয়ে আছে। তখন ঈশ্বর বললে, "যে লকড়ি হাতে ধরতে পারে না, সে আবার খেলবে কি!"

এ কথা শুনে মনিরুদ্দি রেগে আগুন হয়ে লকড়ি-হাতে এগিয়ে এল। ঈশ্বর বললে, "তোমার হাতের লকড়ি কেড়ে নেব না, কিন্তু তোমার গায়ে আমার লকড়ির দাগ বসিয়ে দেব।"

এর পরে পাঁচ মিনিট ধরে দুজনের লকড়ি বিদ্যুদ্‌বেগে চলাফেরা করতে লাগল। শেষটা মনিরুদ্দির লকড়ি উড়ে শিবের মন্দিরের গায়ে গিয়ে পড়ল। আর দেখি, মনিরুদ্দির সর্বাঙ্গে লাল লাল দাগ হয়ে গিয়েছে, যেন কেউ সিঁদুর দিয়ে তার গায়ে ডোরা কেটে দিয়েছে।

মনিরুদ্দি মার খেয়েছে দেখে হেদাৎউল্লা লাফিয়ে উঠে বললে, "ধর্ বেটা সড়কি।"

ঈশ্বর বললে, "ধরেছি। কিন্তু সড়কি যেন আমার পেটে বসিয়ে দিয়ো না। জানি, তুমি খুনে। কিন্তু এ তো কাজিয়ে নয় – আপোসে খেলা। আর এই কথা মনে রেখো, রক্ত যেমন আমার গায়ে আছে, তোমার গায়েও আছে।"

এর পর সড়কির খেলা শুরু হল। সড়কির সাপের জিভের মতো ছোটো ছোটো ইস্পাতের ফলাগুলো অতি ধীরে ধীরে একবার এগোয় আবার পিছোয়। এ খেলা দেখতে গা কী রকম করে, কারণ সড়কির ফলা তো সাপের জিভ নয়, দাঁত। সে যাই হোক, হেদাৎউল্লা হঠাৎ "বাপরে" ব'লে চীৎকার করে উঠল।

তখন তাকিয়ে দেখি, তার কব্জি থেকে ফিন্‌কি দিয়ে রক্ত ছুটছে, আর তার সড়কিখানি রয়েছে মাটিতে পড়ে।

ঈশ্বর বললে, "হুজুর নিজের প্রাণ বাঁচাবার জন্যে ওর কব্জি জখম করেছি, নইলে ও আমার পেটের নাড়ীভুঁড়ি বার করে দিত। আমি যদি সড়কি ওর হাত থেকে খসিয়ে না দিতুম, তা হলে তা আমার পেটে ঠিক ঢুকে যেত। এ খেলার আইন-কানুন ও বেটা মানে না, ও চায় - হয় জখম করতে, নয় খুন করতে।"

হেদাৎউল্লার রক্ত দেখে লেঠেলদের মাথায় খুন চড়ে গেল, আর সমস্বরে 'মার বেটাকে' ব'লে চীৎকার ক'রে তারা বড় বড় লাঠি নিয়ে ঈশ্বরকে আক্রমণ করলে। ঈশ্বর একখানা বড় লাঠি দুহাতে ধ'রে আত্মরক্ষা করতে চেষ্টা করতে লাগল। তখন আমি ও নায়েববাবু দুজনে গিয়ে লেঠেলদের থামাতে চেষ্টা করতে লাগলুম। হুজুরের হুকুমে তারা সব তাদের রাগ সামলে নিলে, আর তা ছাড়া লাঠির ঘায়ে অনেকেই কাবু হয়েছিল। কারো কারো মাথাও ফেটে গিয়েছিল। শুধু ঈশ্বর এদের মধ্যে থেকে অক্ষত শরীরে বেরিয়ে এসে আমাকে বললে, "আমি শুধু এদের মার ঠেকিয়েছি। কাউকেও এক ঘা

মারি নি। ওদের গায়ে - মাথায় যে দাগ দেখছেন - সে-সব ওদের লাঠিরই দাগ। এলোমেলো লাঠি চালাতে গিয়ে এর লাঠি ওর মাথায় পড়েছে, ওর লাঠি এর মাথায়। আমি - যে এদের লাঠিবৃষ্টির মধ্যে থেকে মাথা বাঁচিয়ে এসেছি, সে শুধু হুজুরের - ব্রাহ্মণের আশীর্বাদে।"

মিছু সর্দার বললে, "হুজুর, আগেই বলেছিলুম, ও বেটা জাদু জানে, এখন তো দেখলেন যে, আমাদের কথা ঠিক। মন্তরের সঙ্গে কে লড়তে পারবে।"

ঈশ্বর হাত জোড় করে বললে, "হুজুর, আমি মন্তর-তন্তর কিছুই জানি নে। তবে লাঠি - সড়কি ধরামাত্র আমার শরীরে কী যেন ভর করে। শক্তি আমার কিছুই নেই ; যিনি আমাদের দেহে ভর করেন, সব শক্তি তাঁরই।"

আমি বুঝলুম, লেঠেলদের কথা ঠিক। ঈশ্বরের গায়ে যিনি ভর করেন, তাঁরই নাম মন্ত্রশক্তি অর্থাৎ দেবতা। শুধু লাঠি খেলাতে নয়, পৃথিবীর সব খেলাতেই — যথা, সাহিত্যের খেলাতে, পলিটিক্সের খেলাতে, তিনিই দিগ্বিজয়ী হন যাঁর শরীরে এই দৈবশক্তি ভর করে। এ শক্তি যে কী, যাঁদের শরীরে তা নেই তাঁরা তা জানেন না, আর যাঁদের শরীরে আছে তাঁরাও জানেন না।

□ □

১৮

# রুপোকাকা

বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায়

আমি সকালে উঠেই চণ্ডীমণ্ডপে যেতাম হীরু মাষ্টারের কাছে পড়তে।

আজ ঘুম ভাঙতে দেরি হওয়ায় মনে হ'লো – কাল অনেক রাত্রে বাবা বাড়ি এলেন মরেলডাঙা কাছারি থেকে, আমরা সব ভাই-বোন বিছানা থেকে উঠে দেখতে গেলাম বাবা আমাদের জন্য কী কী আনলেন।

চণ্ডীমণ্ডপের উঠোনে পা দিতেই রুপোকাকা আমাদের ব'কে উঠল, অ্যাঃ, রাজপুত্তুর সব উঠলেন এখন! মারে গালে এক এক চড় যে চাবালিটা এমনি যায়! বলি, ক'রে খাবা কি করে? বামুনের ছেলে কি লাঙল চষতি যাবা?

বাবা বাড়ি থাকতেও কি রুপো কাকা আমাদের চোখ রাঙাবে?

দাদা ভয়ে উত্তর দিলে, রাতে ঘুম হয়নি রুপো কাকা।

– কেন রে?

– ছারপোকার কামড়ে। বাব্বাঃ, যা ছারপোকা কাটে।

– যা যা তাড়াতাড়ি পড়তে যা।

– রুপো কাকা আমাদের আত্মীয় নয়, বাবার বন্ধু নয়, বাড়ির

গোমস্তা কি নায়েব নয়, এমন - কি রুপো কাকা হিন্দু পর্যন্ত নয়। রুপো কাকা আমাদের কৃষাণ মাত্র। মাসে সাড়ে তিন টাকা মাইনে পায়। সে জাতে মুসলমান। আমাদের গাঁয়ের চৌকিদারও ও। পিসিমার মুখে শুনেছি রুপো কাকা নাকি সাজিমাটির নৌকোতে চ'ড়ে ওর কুড়ি বাইশ বছর বয়সের সময় দক্ষিণ - দেশ থেকে আমাদের গ্রামের ঘাটে নিরাশ্রয় অবস্থায় এসে নেমেছিল। কেন এসেছিল দেশ থেকে তা শুনি নি। সেই থেকে আমাদের গ্রামেই রয়ে গিয়েছে।

রুপো কাকা আমাদের বাড়ির কৃষাণগিরি করছে আজ ন' - দশ বছর। আমাদের ও জন্মাতে দেখেছে। কিন্তু সেটা আশ্চর্য কথা নয়, আশ্চর্যের কথা হচ্ছে এই যে, ও আমার বাবাকে নাকি কোলে-কোরে মানুষ করেছে। অথচ রুপো কাকাকে দেখলে তেমন বুড়ো ব'লে মনে হয় না।

আমারই ঠাকুরদাদা হরিরাম চক্রবর্তী গাড়ু হাতে নদীর ধারে গিয়ে দাঁড়িয়ে ছিলেন সায়েবের ঘাটে কই মাছ কেনবার জন্যে। রুপো কাকা সাজিমাটির নৌকোতে ব'সে ছিল। ওর অবস্থা দেখে হরিরাম চক্রবর্তী ওকে গ্রামে আশ্রয় দেন। সে-সব অনেক দিনের কথা। রুপো কাকার বয়স এখন কত তা জানি নে, মোটের উপর বুড়ো। ঠাকুরদাদা মারা যখন যান, বাবার তখন পঁচিশ বছর বয়েস। বাবাকে তিনি নায়েবের পদে বহাল ক'রে গেলেন জমিদারবাবুকে ব'লে ক'য়ে। সেই থেকে বাবা আছেন মরেলডাঙা কাছারিতে। আর বাড়িতে বিষয়সম্পত্তি দেখাশুনো, প্রজা খাতক-পত্র এ-সব দেখা শুনো করার ভার ঐ সাড়ে তিন টাকা মাইনের কৃষাণ রুপো কাকার উপর।

আমাদের অবস্থা ভালো গ্রামের মধ্যে, এ কথা সবার মুখেতে

শুনে এসেছি জ্ঞান হয়ে অবধি। বড়ো বড়ো চার পাঁচটা ধানের গোলা। এক একটিতে অনেক ধান ধরে। কলাই মুগ অজস্র। প্রজাপত্র সর্বদা আসছে খাজনা দিতে।

এ সব দেখাশুনো করে কে?

রুপো কাকা সব দেখাশুনো করত। আশ্চর্যের কথা, বাবা বিশ্বাস ক'রে এই সামান্য মাইনের মূর্খ কৃষাণকে এত-সব বিষয়-আশয় দেখবার ভার দিয়ে নিশ্চিন্ত ছিলেন।

বাবাকে সবাই দারুণ ভয় ক'রে চলত, মুখের উপর কথা বলতে সাহস করত না কেউ। কিন্তু রুপো কাকা বাবাকে বলত, বলি ও বাবু, তুমি যে এসো বাড়িতি ছ'-মাস ন'-মাস অন্তর, এতড়া বিষয় দেখে কে বলো তো। আদায়-পত্তর এ বছর কিছু হ'ল নি। হাতীর পাঁচ পা দেখেছ নাকি? এত বড় সংসারড়া চলবে কিসি?

বাবা দু-মাস অন্তর দু-তিন দিনের জন্য বাড়ি আসেন। বাবার অনুপস্থিতিতে গোলার চাবি খুলে রুপো কাকা ধান পাড়ত, কলাই পাড়ত। খাতকদের কর্জ দিত। নিজের দরকার হ'লে নিজেও নিত। আমরা সব ছেলেমানুষ কিছুই বুঝি নে। ঠাকুমা প্রবীণা বটে, কিন্তু ভালোমানুষ, বিষয়-আশয়ের কিছুই বুঝতেন না। আমাদের আছে সব, কিন্তু দেখে নেবার লোক নেই। সে-অবস্থায় সব-কিছুর ভার ছিল রুপো কাকার উপর।

বাবা বাড়ি এসে পরদিন চণ্ডিমণ্ডপে বসতেন মহাজনী খাতা খুলে। বলতেন কে কী নিয়েছে রুপো?

রুপো কাকা বলত, লিখে রাখো, সনাতন ঘোষ ছ কাঠা কলাই, দু কাঠা বীজ মুগ, বাড়ি ছ কাঠা —

– আচ্ছ।

– হয়েছে ? আচ্ছা লেখো, বীরু মণ্ডল দু বীশ ধান, বাড়ি পাঁচ সলি –

– আচ্ছা।

– হয়েছে ?

– হয়েছে।

– রুপো এক বিশ ধান, দু কাঠা কলাই –

– আচ্ছা।

– হয়েছে ?

– হয়েছে।

– লেখো, কাটু কলু চার কাঠা কলাই, বাড়ি চার কাঠা। ময়জদ্দি শেখ ধান এগারো কাঠা, বাড়ি সাত কাঠা। – এই ভাবে রুপো কাকা অনর্গল ব'লে চলেছে গত দু মাসের মধ্যে কর্জ দিয়েছে যাকে যতটা জিনিস। ওর সমস্ত মুখস্থ, কোনো কিছু ভোলে না। ওরই হাতে গোলার চাবির থোলো। যাকে যা দরকার দিয়ে সব মনে ক'রে রেখে দিয়েছে, বাবার খাতায় লেখাবার জন্যে।

একদিন একটা ঘটনা ঘটল।

রুপো কাকার জ্বর হয়েছিল, আমাদের বাড়িতে আসেনি দু-তিন দিন। এমন সময় বাবা বাড়ি এলেন মরেলডাঙা থেকে। এসেই বিকেলে রুপোকে ডেকে পাঠালেন। রুপো জ্বরে কাঁপতে কাঁপতে বললে, বলো গে যাও আমি জ্বরে উঠতে পারছি নে। এখন

যেতি পারব না – জ্বরে মরছি। তা সীতেনাথ আর আসতে পারলে না পায়ে পায়ে? তার একটু এলে কি মান যেত?

বাবা বাবু মানুষ। নতুন বাবু, রুপো – বাঁধানো ছড়ি হাতে নিয়ে বেড়ান, কোঁচা বাঁ হাতে নিয়ে; ঘড়ির চেন ঝোলে বুকে, হাতে থাকে ঝক্‌মকে আংটি। প্রজাপত্তরের কাছে খুব খাতির। বাবাকে যখন লোক ফিরে এসে এ কথা বললে, তখন বাবা একেবারে তেলে – বেগুনে উঠলেন জ্বলে। কিন্তু তখন কিছু না ব'লে গুম হয়ে রইলেন।

এর দিন পাঁচ-ছয় পরে রুপো কাকা সেরে উঠে আমাদের বাড়ি এল। বাবা তখন চণ্ডীমণ্ডপে ব'সে হিসেবের খাতাপত্র দেখছিলেন। ওকে দেখেই কড়া স্বুরে ব'লে উঠলেন, রুপো!

– কী?

– তুমি মনে মনে কী ভেবেছ জিজ্ঞেস করি? তোমার এতবড় আস্পর্ধা, তুমি বল আমি পায়ে পায়ে তোমার বাড়ি যাব! তুমি জান কার সামনে তুমি দাঁড়িয়ে আছ? তোমার মুণ্ডুটা যদি কেটে ফেলি তা হ'লে খোঁজ হয় না, তুমি জান? এত বড়লোক তুমি হ'লে কবে?

রুপো কাকাও গলা চড়িয়ে উত্তর দিলে, তা তুমি মাথা কাটবা না? এখন কাটবা বৈ কি! এখন তুমি বড় হয়েছ, বাবু হয়েছ, সীতে বাবু। এখন তুমি আমার মুণ্ডু কাটবা না! হ্যাঁরে সীতেনাথ, তোরে যে কোলে ক'রে মানুষ করেছিলাম একদিন, মনে পড়ে? বড্ড গুণবন্ত হয়েছিস তুই, হ্যাঁ সীতেনাথ—

'তুমি' ছেড়ে রুপো কাকা, সামান্য সাড়ে তিন টাকা মাইনের

কর্মচারী হয়ে মনিবকে 'তুই' ব'লেই সম্বোধন করলে সকলের সামনে।

বাবা বললেন যা যা বকিসনে —

– না বকব না তুই বড্ড তালেবর হয়েছিস আজকাল, বড্ড বাবু হয়েছিস! তুই আমার মুণ্ডু নিবি না তো কে নেবে! – ব'লেই রুপো কাকা হাউ হাউ ক'রে কেঁদে ফেললে।

আমার ঠাকুরমা ছিলেন বাড়ির মধ্যে। রুপোর কান্না শুনে তিনি বাইরে ছুটে এসে বাবাকে যথেষ্ট বকলেন।

বাবা বললেন, তা ব'লে আমায় ও-রকম বলে কেন?

ঠাকুরমা বললেন, তুই কাকে কী বলিস সীতে, তোর একটা কাণ্ডজ্ঞান নেই? তুই কি ক্ষেপলি?

বাবা কলম ছেড়ে বাড়ির মধ্যে উঠে এলেন' তার পর রুপো কাকার কাছে এসে হাত ধরে বললেন, তুই কিছু মনে করিসনে। আমার বলা ভুল হয়ে গিয়েছে, বড্ড ভুল হয়েছে।

রুপো কাকার রাগ কমে না; বললে, না আমার দরকার নেই কাজে। ঢের হয়েছে। নে তোর গোলার চাবিছড়া রেখে দে। মুই আর ও সব ঝামেলা পোয়াতি পারব না। নে তোর চাবিছড়া।

কতবার বোঝানো হ'ল; রুপো কাকা কিছুতেই শুনবে না। চাবির থোলো সে খুলে বাবার সামনে ফেলে দিলে।

শেষে বাবা বললেন, বেশ, তা হ'লে আমি বাড়ি ছেড়ে যাই। রইল গোলা-পালা প্রজা-পত্তর। আমি সকালের গাড়িতেই বেরুচ্ছি–

রুপো কাকা ঝাঁঝের সঙ্গেই বললে, তুই চ'লে যাবি, তা তোর

বাচ্চা-কাচ্চা মানুষ করবে কেড়া ?

– কেন, তুমি !

– মোর দায় পড়েছে। তোরে কোলে পিঠে ক'য়ে মানুষ করলাম ব'লে কি তোর ছেলেপিলেও কোলেপিঠে ক'রে মানুষ করব ! মুই কি আর জোয়ান আছি ? বুড়ো হয়েছি না ? ও সব ঝামেলা আমার দ্বারা আর হবেনা –

– না, আমি আর থাকব না। কালই যাব চ'লে।

– কোথায় যাবি ?

– মরেলডাঙা চ'লে যাব। ঠিক বলছি যাব। আমার বড্ড কষ্ট হয়েছে রুপোদা, তুমি আমায় এমন ক'রে বললে শেষকালে ? আমি গৃহত্যাগী হব, হব, হব ! – বলেই বাবা ফেললেন কেঁদে।

রুপো কাকা অমনি উঠে এসে বাবার হাত ধ'রে বললে, কাঁদিস নে সীতেনাথ, কাঁদিস নে, ছিঃ ! মুই আর তোরে কী বললাম ! তুইই তো কত কত কথা শুনিয়ে দিলি – কাঁদিস নে —

শেষে দু জনেরই কান্না।

আমরা ছেলেমানুষ, অবাক হয়ে চেয়ে দেখতে লাগলাম দুই বড়ো লোকের কান্না। দাদা আমায় কনুইয়ের গুঁতো মেরে মুখে হাত চেপে হি হি ক'রে হেসে উঠল। আমরা অবিশ্যি দূরে গোলার নিমতলায় দাঁড়িয়ে ছিলাম।

ব্যাপারটা শেষ পর্যন্ত অবিশ্যি মিটমাট হয়ে গেল। বাবাও দেশত্যাগী হলেন না, রুপো কাকাও চাকরি ছাড়লে না।

রুপো কাকা রাত্রে চৌকিদারি করত। অনেক রাতে আমাদের

বাড়ি এসে ঠাকুরমাকে জাগিয়ে দিয়ে বলত, ওঠো বৌমা, জাগন থাকো, রাত খারাপ।

চণ্ডীমণ্ডপে সন্নিসী ঘোষ ও হীরু মাস্টার শুয়ে থাকত, তাদের জাগিয়ে দিয়ে বলত, একেবারে অত নাক ডাকিয়ে ঘুমোও কেন? ওঠো মাঝে মাঝে তামুক খাও আর গোলা গুলোর চারি ধারে বেড়িয়ে এসো না –

একটা অদ্ভুত দৃশ্য হীরু মাস্টার কতদিন দেখেছে। আমাদের কাছে গল্প করেছে সকালবেলা।

সব গ্রামে ঘুরে এসে অনেক রাত্রে চৌকিদারী পোশাক প'রে লাঠি হাতে রুপো কাকা অন্ধকারে আমাদের চণ্ডীমণ্ডপের পৈঠার উপর ব'সে থাকত।

এক একদিন হীরু মাস্টার বাইরে এসে ওকে দেখতে পেয়ে জিজ্ঞেস করত, কে ব'সে?

– মুই রুপো।

– ব'সে কেন? এত রাতে?

– তোমরা তো দিব্যি ঘুমোচ্ছ, তোমাদের আর কী! গোলার ধান যাবে, সীতেনাথের যাবে। চোরের যা উপদ্রব হয়েছে তার খবর কী জানবা! মোর উপর ঝক্কি কত! মোর তো তোমাদের মত ঘুমুলি চলবে না। সীতেনাথের এ ঝামেলা আর কদ্দিন পোয়াব। এবার এলি চাবিছড়া তার হাতে দিয়ে মুই খোলসা হব। এ আর পারি না বুড়ো বয়সে রাত জাগতি –

হীরু মাস্টার বলে, ঘুমোও গে যাও –

– কিন্তু মুই যে তোমাদের মতো নিশ্চিন্দি হ'তে পারি নে তার কী হবে। ধান গুলোর ঝক্কি যে মোর ঘাড়ে ফেলে সে বাবু দিব্যি চাঙা হয়ে ব'সে আছেন। এবার আসুক, কিছুতেই আর এ বোঝা ঘাড়ে রাখছি নে মুই।

কিন্তু নিজের ইচ্ছেতে তার ছাড়তে হয়নি। বৃদ্ধ বয়সে তিন দিনের জ্বরে রুপো কাকা আমাদের গোলার দায়িত্ব নামিয়ে চ'লে গেল। এও সাত-আট বছর পরের কথা। আমরা তখন স্কুলে পড়ি। সবসুদ্ধ ত্রিশ-বত্রিশ বছর ছিল আমাদের বাড়ি।

বাবার সঙ্গে গিয়ে আমরাও দেখতে গেলাম রুপো কাকাকে। রুপো কাকার ছোট চালাঘর। একদিকে ডোবা, এক দিকে বাঁশ ঝাড়। ছেঁড়া মলিন কাঁথা মুড়ি দিয়ে, শীর্ণ, সাদা-দাড়ি, রুপো কাকা পুরানো মাদুরে শুয়ে। রুপো কাকার ছেলের নাম বেজা, সে আমাদের দেখে বললে, আসুন বাবুরা, দেখুন দিকি বাবারে! জ্ঞান নেই, ভুল বকছে –

বাবা ওর মুখের উপর ঝুঁকে প'ড়ে বললেন, ও রুপোদা! কেমন আছ, ও রুপোদা –

রুপো কাকা চোখ মেলে বললে, কেড়া? সীতেনাথ? কবে এলে?

– এই পরশু এাসছি।

– বেশ করেছ। এই শোনো, খাতার মুড়োয় লিখে রাখো, মুই চিঁড়ে খাবার বেনামুড়ি ধান নিইচি চার কাঠা; আহাদ মণ্ডল কলাই দু কাঠা, বাড়ি দু কাঠা; বিষ্টু ধেরেসি ছ কাঠা ধান, বাড়ি চার কাঠা। মোর ধান পোষ মাসের ইদিকি দিতে পারব না ব'লে দিচ্ছি – ভুলে যাব লিখে রাখো –

এই রুপো কাকার দায়িত্বের শেষ। আর কোনো কথা বলে নি রুপো কাকা। সেদিন সন্ধ্যেবেলা রুপো কাকা আমাদের গোলা-পালার দায়িত্ব চিরদিনের মতো ঝেড়ে ফেলে দিয়ে চ'লে গেল।

বিশ্বস্ত লোকদরে জন্যে কি কোনো স্বর্গ আছে? যদি থাকে, আমাদের বাল্যের রুপো কাকার আসন অক্ষয় হয়ে আছে সেখানে।

আজ ত্রিশ বছর আগেকার কথা এ-সব। এই-সব চোরা-বাজারের দিনে, জুয়োচুরির দিনে, মিথ্যে-কথার দিনে, বড্ড বেশী ক'রে রুপো কাকার কথা মনে পড়ে।



১৯

# কথামালার অপ্রকাশিত গল্প

## প্রমথনাথ বিশী

[সমাজবিরোধী কাঠবিড়ালী]

বনে ঘোরতর খাদ্যের অনটন দেখা দিয়েছে আর তার ফলে প্রথমে ছোট ছোট নিরীহ প্রাণীরা মরতে শুরু করলো। কথাটা রাজার কানে উঠতে বিলম্ব হলেও শেষ পর্যন্ত পৌঁছালো। রাজা উজীরকে জিজ্ঞাসা করলেন ব্যাপার কি, প্রজারা যে না খেয়ে মরছে। উজীর বলল, মহারাজ, ওকে অনাহারে মৃত্যু বলা যায় না। ওটা অনাহারজনিত রোগে মৃত্যু। রাজা নিশ্চিন্ত হলেন। কিন্তু মৃত্যুর সংখ্যা কমলো না। তখন রাজা আবার উজীরকে শুধালেন, প্রজা যে মরছে, তবে কি দুর্ভিক্ষ দেখা দিয়েছে না কি? উজীর বলল, মহারাজ, একে দুর্ভিক্ষ বলা উচিত হবে না, তবে দুর্ভিক্ষ প্রায় অবস্থা বলা যেতে পারে। রাজা আবার নিশ্চিন্ত হলেন। কিন্তু মৃত্যুর সংখ্যা বেড়েই চলল। তখন নিরুপায় রাজা ছোট বড় প্রধান অপ্রধান সমস্ত প্রজাকে দরবারে আহ্বান করলেন। মস্ত সভা বসলো। স্বয়ং রাজা মন্ত্রিগণের মধ্যে আসন গ্রহণ করলেন।

সিংহ বনের রাজা, হস্তী উজীর, ব্যাঘ্র সেনাপতি, ভালুক কোষাধ্যক, অশ্ব রাজদূত, শৃগাল গুপ্তচর, বরাহ কোটাল, আর গর্দভ নবিক। অন্যান্য পদাধিকারীগণও স্ব স্ব স্থানে উপবিষ্ট। আর সম্মুখে উপস্থিত অন্যান্য আরও নিরীহ প্রাণীর দল।

রাজা বললেন, অনাবৃষ্টি, অজন্মা, পঙ্গপালের অত্যাচার প্রভৃতি নানা কারণে বনে প্রায় দুর্ভিক্ষ অবস্থা দেখা দিয়েছে, এর প্রতিকার অবশ্য কর্তব্য। দূরে একটি সারমেয় উপবিষ্ট ছিল। মহারাজ যদি অনুমতি দেন তবে বলি, সকলে কিছু কম করে খেলে সকলেই প্রাণে বেঁচে যাবো, কারো আর মরতে হবে না। আর ধণী ও প্রতাপশালী-গণ আগের মতো ভুরিভোজন করলে নিরীহ ও দরিদ্রগণ মারা পড়বে, এখন যেমন পড়ছে।

রাজা বললেন, চমৎকার। সকলের পক্ষেই মিতাহার আবশ্যক। কার কত খাদ্য এখানেই ঘোষণা করো। আমি তোমাদের রাজা, কাজেই আমাকে দিয়েই শুরু হোক। রাজা বললেন, প্রজার জন্য অনাহারে প্রাণত্যাগ করতে আমি রাজি আছি। কিন্তু রাজশাসন চালাবার জন্য জীবিত ও বলশালী থাকা আমার পক্ষে অত্যাবশ্যক।

হস্তী উজীর। সে সবিনয়ে নিবেদন করলো, মহারাজ, সকলেই জানে যে, আমার খোরাক কিছু বেশী আর দায়িত্বও বেশী ; কাজেই আমার খোরাকে দয়া করে টান দেবেন না।

সেনাপতি ব্যাঘ্র বলল, মহারাজ, খাদ্যই শক্তি। আমি দুর্বল হলে রাজ্য আক্রান্ত হবে, আমাকে মাপ করবেন।

কোষাধ্যক্ষ ভালুক বললো, মহারাজ, আপনি নিশ্চয়ই চান না যে, আপনার কোষধ্যক্ষ দুর্বল হয়ে পড়ুক আর লুঠেরাগণ টাকাকড়ি লুটে নিয়ে যাক।

তারপর যথাক্রমে অশ্ব, শৃগাল ও গর্দভ প্রভৃতি সকলেই জানালো যে, রাজ্যের হিতার্থেই তাদের নিয়মিত খাদ্য গ্রহণ করা উচিত, এ আনন্দ নয়, নিতান্ত কর্তব্য। তখন রাজা শুধালেন, তবে খাদ্য সংরক্ষণের উপায় কি চিন্তা করো।

হস্তী বলল, মহারাজ, সংকটকালে ধৈর্য্য হারালে চলবে না। তড়িঘড়ি করলে চলবে না। আগে অনুসন্ধান, পরে প্রতিকার।

কারা খাদ্য অপচয় করছে, ভুরি ভোজন করছে তল্লাস করার অনুমতি দিন। রাজা বললেন, বেশ, তবে তাই হোক, কালকেই আসামীকে যেন আমার সম্মুখে উপস্থিত করা হয়।

পরদিন কোটাল দুটি কাঠবিড়ালিকে গ্রেপ্তার করে নিয়ে রাজসভায় এসে উপস্থিত হল। নিবেদন করলো, মহারাজ, এরাই সেই সমাজবিরোধী ব্যক্তি, যাদের অতি ভোজন রাজ্যে প্রায়দুর্ভিক্ষ অবস্থার কারণ। বিশ্বাস না হয়, দেখুন এখনো ওদের গোঁফে চালের খুদ সংলগ্ন আছে।

সমাজবিরোধীদের অপকর্মে স্তম্ভিত রাজা সপারিষদ গর্জন করে উঠলেন, এখনি দুরবৃত্তদের ফাঁসিকাঠে লটকাও।

কিন্তু কার্যকালে দেখা গেল, সেটুকু কষ্ট স্বীকারের প্রয়োজন নাই, রাজসভার গর্জনে সমাজবিরোধীদ্বয় হৃদ্‌পিণ্ডের ক্রিয়া বন্ধ হইয়া মারা গিয়েছে।

– শারদীয়া 'দেশ',
১৩৭৪

□ □

২০

# ভারতচিন্তা

## প্রমথনাথ বিশী

বঙ্কিমচন্দ্রের মতে "বাঙ্গালার ইতিহাস আরম্ভ মোগলের সময় হইতে।" তার আগে "বাঙ্গালা বলিয়া দেশ ছিল না" তিনি বলেন, "বাঙ্গালার ইতিহাস পড়িতে বসিয়া আমরা পড়িয়া থাকি, পালবংশ, সেনবংশ বাঙ্গালার রাজা ছিলেন, বখতিয়ার খিলজি বাঙ্গালা জয় করিলেন, পাঠানেরা বাঙ্গালার রাজা হইলেন, ইত্যাদি ইত্যাদি। এ সকলই ভ্রান্তি; কেননা সেন, পাল ও বখতিয়ারের সময়ে বাঙ্গালা বলিয়া কোনো রাজ্য ছিল না। এখনকার এই বাঙ্গালা দেশের কোন নামান্তরও ছিল না। সেন ও পাল গৌড়ের রাজা ছিলেন, বখতিয়ার খিলজি লক্ষ্ণাবতী জয় করিয়া ছিলেন। গৌড় বা লক্ষ্ণাবতী বাঙ্গালার প্রাচীন নাম নহে। বাঙ্গালী বলিয়া কোন জাতি তথাকার অধিবাসী ছিল না। যাহাকে এখন বাঙ্গালা বলি, গৌড় বা লক্ষ্ণাবতী তাহার এক অংশমাত্র। সে দেশে যাহারা বাস করিত, তাহারা অন্য জাতির সঙ্গে মিশিত হইয়া আধুনিক বাঙ্গালী হইয়াছে। যেমন গৌড় বা লক্ষ্ণাবতী একটি রাজ্য ছিল, তেমনি আরও অনেকগুলি পৃথক রাজ্য ছিল। সেগুলি বাঙ্গালার অংশ ছিল না, কেন না বাঙ্গালাই তখন ছিল না।...

... যে দেশে যে জাতি থাকুক না কেন, তাহারা আর্যদিগের ভাষা গ্রহণ করিল। আগে এক ধর্ম, এক ভাষা, তার পর শেষে

একচ্ছত্রাধীন হইয়া আধুনিক বাঙ্গালায় পরিণত হইল। কিন্তু সেই একচ্ছত্রাধীনত্ব সম্প্রতি হইয়াছে মাত্র ইংরাজের সময়ে। বাঙ্গালীর দেশ, মুসলমানেরা কখনই একচ্ছত্রাধীন করিতে পারেন নাই। মোগলেরা অনেকদূর করিয়াছিলেন, কিন্তু তাহারাও আধুনিক বাঙ্গালার অধীশ্বর হইতে পারেন নাই।" তথাপি যে "বাঙ্গালার ইতিহাস আরম্ভ মোগলের সময় হইতে" তার কারণ, তখন হইতেই আধুনিক বাঙ্গালার সুত্রপাত।

এবারে অনেক কাল পরে চলে আসা যাক। ১৯০৫ সালে। বঙ্গভঙ্গের প্রতিক্রিয়া নানা লোকের মনে নানা রূপে দেখা দিয়েছিল। এখানে অক্ষয় সরকারের কথা বলছি। "ইহার পর ১৯০৫ সালে নিতান্ত কুক্ষণে লর্ড কর্জন বক্ষ বিদীর্ণ করিয়া বঙ্গকে বিদীর্ণ করিলেন, আর আমাদের রবীন্দ্রনাথ শোকে মুহ্যমান হইয়া সোনার বাংলার ধুরা ধরিলেন। অতি পবিত্র অথচ ক্ষীণ স্বরে বলিলেন, বাংলার মাটি বাংলার জল, বাংলার বায়ু বাংলার ফল পুর্ণ্য হৌক পুর্ণ হৌক। আমরা পুরানো পাপি, ভারতমাতার ভিখারী সন্তান। আমরা কিন্তু সেই গরীয়সী জগজ্জননী ভারতমাতাকে ভুলিয়া নবমন্ত্রে দীক্ষা গ্রহণ করিতে পারিলাম না। ...... সপ্তসিন্ধু, ব্রহ্মর্ষি, ব্রহ্মাবর্ত, আর্যাবর্ত, এ সকলই ভারতমাতার স্নেহের ও আদরের সন্তান, এখন বঙ্গদেবী ভারতমাতার প্রাণের পুত্তলী বলিলেও চলে, তা বলিয়া কি জগজ্জননীর মহীয়সী মূর্তি প্রাণ হইতে ঠেলিয়া রাখিতে পারা যায়? তা কখনও যায় না। ··· তোমরাই ক্ষুদ্র পলিটিকসে বলাধান করিবার জন্য এই অনন্ত প্রসারিনী অনন্তস্থায়িনী অনন্তনন্দিনী জগন্মাতাকে ভুলিতে বসিয়াছিলে।"

বাংলার ইতিহাস সুত্রপাত যদি মোগল শাসনের সময় থেকে হয়, তবে বাংলাদেশের ভাবলোকে প্রতিষ্ঠা ১৯০৫ সাল থেকে।

তখন থেকে ক্ষুদ্র পলিটিকসের অনুরোধে বাংলাদেশ ভারতের চেয়ে বৃহত্তর তাৎপর্য লাভ করতে শুরু করলো, অংশবিশেষ সমগ্রের চেয়ে গুরুত্ব লাভ করতে আরম্ভ করলো। ইংরেজ সুচতুর রাজনীতিক, বুঝেছিল ভারতীয়দের যথার্থ শক্তি জোগাচ্ছে নিখিল ভারতীয় ঐক্যবোধ। সেটাকে ক্ষুণ্ণ না করতে পারলে এ-দেশে রাজত্ব করা যাবে না। তারই প্রথম পরিক্ষা ১৯০৫ এর বঙ্গভঙ্গ। ইংরেজ দেখালো তার অনুমান মিথ্যা নয়। বঙ্গভঙ্গে বাঙালী কেঁদে বা রেগে আচ্ছন্ন হয়ে উঠল ; বুঝলো এখানেই এদের মৃত্যুবান। এক হাতে ভাঙা বাংলাকে জোড়া লাগিয়ে দিয়ে আর এক হাতে রাজধানীকে সরিয়ে নিয়ে গেল। "তুমি সমগ্র ভারতকে ভুলিতে বসিয়াছিলে, ভারতের রাজশক্তির কেন্দ্রত্ব সেই জন্য তোমার ত্রিসীমার বহির্ভাগে গিয়াছে। [অক্ষয় সরকার]। ভাঙা বাংলা জোড়া লাগলেও ভাঙা কপাল আর জোড়া লাগলো না। ১৯০৫ সালের ত্রিশ বছর পরে ওই বঙ্গভঙ্গের নীতিটাই সূক্ষ্মতর নিপুণতর আকারে প্রকাশ পেলো ১৯৩৫ এর নতুন ভারতীয় সংবিধানে যার নাম *Provincial Autonomy* বা প্রদেশিক স্বায়ত্বশাসন। এ হল ভারতভঙ্গ, বঙ্গভঙ্গ যার তুলনায় তুচ্ছ। অথচ কোন আন্দোলন নেই, কান্না নেই, রাগারাগি নেই, সকলেই মহাখুশী। এই বিষ অঙ্গে বহন করেই এল স্বাধীনতা। সে বিষের প্রতিক্রিয়ায় এখন অবস্থা এমন হয়েছে যে, এক রাজ্যের উপকুলে অন্য রাজ্যের মাছ-ধরা নৌকা গিয়ে পড়লে ঘোরতর প্রতিবাদ দেখা দেয় ; এক রাজ্যের একখানি গ্রাম অন্য রাজ্যে আনতে গেলে অনেকগুলি মাথা ফাটে ; আর উদ্‌বৃত্ত রাজ্য থেকে খাদ্যশস্য আনবার চেয়ে বিদেশ থেকে আনানো সহজ প্রতিপন্ন হয়। এ গেল এক দিকের কথা। কিন্তু এ-ই সব নয়। সে কথা আরও দুঃখের। তবে দু-ই কথার একই গাছে বাস। জীবাত্মার মতো একটি পাখি ফলভোগ করে, অপরটির কেবল দেখেই পরিতৃপ্তি। জীবাত্মা প্রদেশবোধ

( বর্তমান অঙ্গরাজ্য ), পরমাত্মা ভারতবোধ। এবারে সেই ভারত-বোধের বিবরণ।

প্রদেশ-চিন্তার সমান্তরালে ভারত-চিন্তার ধারা, তবে প্রদেশ-চিন্তার তুলনায় অনেক প্রাচীন, সনাতন বললে বলা যায়। কবে এ চিন্তার সুত্রপাত কেউ জানে না ; খুব সম্ভব প্রাগৈতিহাসিক কালে আর্যরা যে দিন এ-দেশে প্রবেশ করেছিল, এর ভৌগলিক বৈশিষ্ট্য এই রকম একটি অস্পষ্ট ধারণা জাগিয়ে দিয়েছিল তাদের মনে। "আমাদের বেদ স্মৃতি পুরাণ ইতিহাস দর্শন বিজ্ঞান শিল্প সংগীত ধর্মকর্ম তীর্থক্ষেত্র সকলই ভারত লইয়া। আমাদের ইতিহাসের নাম মহাভারত, কলাবিজ্ঞানের অধিষ্ঠত্রী দেবীর নাম ভারতী।" মোট কথা, এ ভাবটা আবহমান কাল থেকে চলে আসছে, কখনো স্পষ্ট, কখনো ম্লান। ইদানীং কালের কথা ধরা যাক্। দীর্ঘকাল ম্লান ভাবে থাকবার পরে ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর শাসনকালে আবার স্পষ্ট হয়ে উঠতে লাগলো। এক শাসন, এক আইন, যোগাযোগের এক ইংরাজী ভাষা, টেলিগ্রাফ চাকুরির অবাধক্ষেত্র সমস্তই এ-ভাবের পরিপোশক হল। আবার কলকাতা ভারতের রাজধানী হওয়ায় এই ভাবের গ্রন্থিটা বাংলাদেশে হওয়ায় এ-ভাবটা স্পষ্টতর হল বাঙালীর মনে। আর স্বাভাবিক ভাবেই তা প্রতিফলিত হল বাঙালীর সাহিত্যে। প্রথম দেশাত্মবোধক কবিতা কি জানি না, হয়তো ডিরোজিওর মাতৃ-সম্বোধক কবিতাটি। যদি তা-ই হয়' তবে অর্ধবিদেশী আংলো ইণ্ডিয়ানের সঙ্গে মাতৃনাম উচ্চারণ বিশেষ তাৎপর্যপূর্ণ। তারপরে এ বিষয়ে অসংখ্য কবিতা ও গান। তখন কানু ছাড়া গীত ছিল না, ভারত ছাড়া গীত ছিল না। "মিলে সব ভারত-সন্তান" সবাই বলল, "মলিপ মুখচন্দ্রমা ভারত তোমারি", এমন অসংখ্য গান পাঠকের মনে পড়বে। হেমচন্দ্র ভারত-সংগীত লিখলেন, ভূদেব পুষ্পাঞ্জলি উপলক্ষে মার্কণ্ডেয় ব্যাস দিয়ে ভারত পরিভ্রমণ করালেন ; নবীন সেন এয়ী

মহাভারতের নূতন পরিকল্পনা উপস্থাপিত করলেন, মগধের া হেমচন্দ আততায়ীর হাত থেকে গৌড় রক্ষার উদ্দেশ্যে াধিপতির সভায় এসে উপস্থিত হল; বন্দেমাতরম্ সংগীত ১ হল সংস্কৃত ভাষায়; আর কিশোর রবীন্দ্রনাথ 'ভারতের বনে গান গায়।'

ভাবুক ও কর্মীরাও পিছিয়ে রইলেন না। "ন্যাশনাল" নব-ল সাহেবদের সঙ্গে পাল্লা দিয়ে সার্কাস খুললেন। রামবাবু ন বেলুনে। তারপরে ক্রমে ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশান, ব্রিটিশ ন অ্যাসোসিয়েশান ও ইণ্ডিয়ান ন্যাশানাল কংগ্রেস, সারভেণ্ট ণ্ডিয়া সোসায়টি প্রভৃতি প্রতিষ্ঠিত হল।

কিন্তু এখানেই শেষ নয়। যাঁরা একাধারে ভাবুক ও কর্মী র কণ্ঠও শ্রুতিগোচর হতে বিলম্ব হল না। বিবেকানন্দের নি শোনা গেল, "ভারতের সমাজ আমার শিশুশয্যা, আমার নর উপবন, আমার বার্ধকের বারাণসী।" সমুদ্রের ওপারে বসে ন্ধী লিখলেন হিন্দু স্বরাজ; সমুদ্রের এপারে বসে রবীন্দ্রনাথ তে লাগলেন নেশন কাকে বলে, আত্মশক্তির কেন্দ্র কোথায় ভারতবর্ষের ইতিহাস কাদের ইতিহাস। দেশাত্মবোধের প্রথম পাওয়া গিয়েছিল ভাবুক ডিরোজিওকে; দেশাত্মবোধের আর অঙ্কে পাওয়া গেল নিবেদিতাকে। তুজনেই বিদেশী, অন্তর । ভারতচিন্তার ধারা ক্রমেই প্রবল হয়ে উঠেছে। ১৯১০ সালে কানন্দের তূর্যধ্বনির প্রতিধ্বনি শোনা গেল রবীন্দ্রনাথের কণ্ঠে তীর্থ' কবিতা। তবেই দেখা যাচ্ছে যে, প্রদেশ-চিন্তা ও ত—চিন্তার ধারা পাশাপাশি চলছে, কখনো একটা প্রবল, কখনো টা। এই তুই ধারা কখনো সমর্থন করছে পরস্পরকে, কখনো । বস্তুত এই তুই ধারার ক্রিয়াপ্রতিক্রিয়াকে ভারতবর্ষের ইতিহাস ল অন্যায় হয় না।

ভারতবর্ষের ইতিহাস অধ্যয়ন করলে দেখা যায় যে, এক ঢালা ব্যবস্থা এ-দেশ কখনো সহ্য করেনি। ঐতিহাসিককালে চন্দ্রগুপ্ত মৌর্য্য, গুপ্ত সম্রাটগণ কিংবা আলাউদ্দিন খিলজি, আকবর আলমগীরের সময় দেশের অল্প-বিস্তর প্রায় সমুদায় অংশ একীভূত হয়েছে। এই একীকরণ ব্রিটিশ আমলে চূড়ান্ত অবস্থায় পৌঁছেছিল, তা ও মাত্র ৯০ বছরের জন্যে, ১৮৫৭ সাল থেকে ১৯৪৭ পর্যন্ত। তেইশ বছরের তুলনায় পূর্বোক্ত কয়েকটি অনুপাত সামান্য। সমস্ত দেশ অনবরত নানা ছাঁচে ভক্ত বিভক্ত হয়েছে এই দীর্ঘকাল। কখনো কখনো দেশ একীকৃত হয়েছে, অধিকাংশ সময়ে অনেকীকৃত, ঝোঁকটা অনেকী-ভবনের দিকে। এখন সেই ঝোঁক আবার প্রবল হয়ে উঠেছে। কংগ্রেসের দেশব্যাপী শাসন ভেঙে গিয়ে নানা রাজ্যে নানা দলের শাসন দেখা দিয়েছে, তার মধ্যে কংগ্রেস শাসন ও আছে। এতে ভয়ের কারণ ও আছে মনে হয় না। আসামের পার্বত অঞ্চল আলাদা রাজ্য দাবি করেছে। তবে কখনো কখনো দ্রাবিড়-স্থানের প্রস্তাব উঠেছে, আর নাগা জাতীয়দের ভারত-ভুক্ত থাকতে অনিচ্ছা, ভয় এখানেই।

কাগজের চোঙার মধ্যে কাঁচের টুকরো ভরা থাকে, চোঙা ঘোরালেই কাঁচের টুকরো গুলো বিচিত্র প্যাটার্ন সৃষ্টি করে। ভেঙে গেলেই বিপদ। দ্রাবিড়-স্থান ও নাগা-স্থান সেই কাগজের চোঙা ভেঙে ফেলবার প্রস্তাব। ভাঙনের প্রবণতা ভিতরে ভিতরে চলছিল, হয় টের পায়নি, নয় মনের সঙ্গে চোখ ঠেরেছি। হঠাৎ ভারত-চিন্তা প্রবল ধাক্কা খেল। আমরা যখন তন্ময় হয়ে আবৃত্ত করছি, "শকহুনদল পাঠান মোগল এক দেহে হল লীন"; তখন হঠাৎ পাঠান-মোগলের উত্তরপুরুষরা বলে বসলো, এ দেশ, এ জাতি, এ সভ্যতা-সংস্কৃতি তাদের নয়, তারা সর্বৈব আলাদা। পাকিস্তান কায়েম হল। দেশের মধ্যেও এ চিন্তা সূক্ষ্মতর আকারে সক্রিয়। নির্বাচনের সময়ে এক

রাজের লোকের পক্ষে অন্য রাজ্য-প্রার্থী হয়ে দাঁড়ানো বিপদজনক। তা' ছাড়া রাজ্যের মধ্যেও অঞ্চল-বিশেষের লোককে সেই অঞ্চলে দাঁড়াতে হয়। আবার, মুসলমান-প্রধান অঞ্চলে মুসলমান-প্রার্থী, তপশিলী-প্রধান অঞ্চলে তপশিলী-প্রার্থী, উপজাতীয় অংশে উপজাতি-প্রার্থী দাঁড় করানো রেওয়াজ হয়ে উঠেছে। এ সব অলিখিত নিয়ম তাই অধিকতর তাৎপর্যপূর্ণ। ভাষা সমস্যাও আর একটি সংকটস্থল। হিন্দীকে সর্বভারতীয় ভাষারূপে স্বভাবতই অ-হিন্দীভাষীরা মানতে রাজী নয়। প্রাচীন কালে হিন্দু ভারতের *Link Language* বা যোগসূত্র ছিল সংস্কৃত ; এখন আর হিন্দু ভারত নাই, তাই সংস্কৃত যোগসূত্র হতে পারে না। যে ইংরাজী ভাষা বর্তমান অবস্থায় কার্যক্ষম, তার সম্বন্ধে, কোন কোন মহলে ফতোয়া জারি হয়েছে, 'আংরেজী হঠাও।' ভিন্ন ভাষা, ভিন্ন শাসন, ভিন্ন জাতি (?) তবে আর ভারত-চিন্তার ভিত্তির অবশিষ্ট থাকলো কোথায় ? রবীন্দ্রনাথের ভারততীর্থ সর্বাংশে ঐতিহাসিক সত্য নয় ; অনেকাংশেই কবির আকাঙ্ক্ষা ও *Vision* মাত্র।

কাজেই নতুন ভাবে ভারত-চিন্তা করবার সময় এসেছে। এমন কথা বলি না যে, ভারত-চিন্তা বা ভারতীয় ঐক্য বলে কিছু নাই। অবশ্যই আছে। কিন্তু তার অটল ভিত্তি কোন সত্যের উপরে ? সে কি ভৌগলিক সংস্থান না সর্বভারতীয় প্রশাসন ? সে কি ভারতীয় ইতিহাস না ভারতীয় সংস্কৃতি ? অথবা শেলি ও বায়রনের মনে *Hellas* বা প্রাচীন গ্রীস যে মোহময় জাদুময় মরীচিকার সৃষ্টি করেছিল তারই অনুরূপ কিছু ? অথবা রুসোর মনে ইতিহাস-পূর্ব যুগের "*Noble Savage*" স্বপ্নের সৃষ্টি করেছিল, যার সন্ধানে বিখ্যাত ফরাসী লেখক শ্বেতাঙ্গ অনুধ্যুষিত উত্তর আমেরিকায় বের হয়েছিলেন তার মতোই একটা কিছু ? এ একেবারে হেসে উড়িয়ে দেবার মতো কথা নয়। রবীন্দ্রনাথের ১৯০১ থেকে ১৯১০ সালের মধ্যে লিখিত

রাজনৈতিক, সমাজিক, শিক্ষ্যা-বিষয়ক প্রবন্ধাদি পড়লে কথাটাকে আর তত হাস্যকর মনে হবে না। প্রাচীন ভারত, তপোবন, গুরুগৃহ প্রভৃতি আয়ড়িয়া তাঁর কল্পনাকে উদ্বোধিত করেছিল, অপরূপ ভাষা ও শক্তির সাহায্যে সেই কল্পনাকে তিনি আমাদের সকলের কল্পনায় পরিণত করে গিয়েছেন। কবির স্বপ্ন আজ সার্বজনীন স্বপ্নে পরিণত। ধাতুময় পাত্রের আঘাতে মৃৎ-কলস ভাঙে, কিন্তু বাস্তব কলসের আঘাতে স্বপ্নময় কলস তো এত সহজে ভাঙে না। আর স্বপ্ন যতক্ষণ না ভাঙছে ততক্ষণ তার মতো কঠোর সত্য আর কি? ভারত-চিন্তাকে আমি অস্বীকার করছি না, কিন্তু স্বীকার করছি যে, আমার মনে ভারত-চিন্তার সূত্রে জট পাকিয়ে গিয়েছে। যিনি পারেন এই জট উন্মোচন করলে উপকৃত হব। এ প্রবন্ধ ভারত-চিন্তা সম্বন্ধে জিজ্ঞাসা, মীমাংসা নয়।

('দেশ'-সাহিত্য সংখ্যা,
বৈশাখ - ১৩৭৪)



২১

# ভেজালের উৎপত্তি

## মনোজ বসু

চাল-তেল মাছ-মিঠাইয়ের আকাল। আবার ভূতেরও আকাল যাচ্ছে সেটা ঠাহর করেননি বোধ হয়। কলকাতা শহরের অলিতে গলিতে কত ভূতের বাড়ি ছিল, ভুলেও কেউ ছায়া মাড়াত না, ভূত সরে গিয়ে এখন মানুষ কিলবিল করে সে সব জায়গায়।

বাড়িওয়ালাদের প্রতি অনুকম্পাবশত ভূতেরা শহরের বাস তুলে পাড়াগাঁয়ে আস্তানা জুটিয়েছে, তা-ও নয়। ভূতের উপদ্রব পাড়া-গাঁয়েই বা কই? দূ-একটা যা শোনেন, অনুসন্ধানে প্রকাশ পেয়েছে ভূত নয় তারা-ভূতবেশী মানুষ। বলতে পারেন মানুষ-ভূত। এরা টিট হয় রোজার মন্ত্রে নয়, সরকারের আইনেও নয়, পাড়ার ছোঁড়ারা জুটেপুটে যখন সহিংস দাওয়াই প্রয়োগ করে। মোটের উপর রোজার রুজি - রোজগার বন্ধ - স্বর্ণ ও সন্দেশ - শিল্পীদের মতো এই গুণীরাও দিনকে দিন উৎসন্ন হয়ে গেল।

শহরের অগুন্তি হানাবাড়িতে, এবং পল্লীর শ্মশানে গোরস্থানে বাঁশবাগানে এত যে ভূত থাকত, গেল কোথায় তারা সব?

শুনুন বলি। কিন্তু তারও আগে জন্মান্তর তত্ত্বটা কিঞ্চিৎ সড়গড় করে নিন।

ধরুন মরে গেলাম। আপনারা নন, বালাই ষাট! - আমি

একলা। মৃত্যুর পর দেহ-খাঁচা থেকে আত্মা ছাড় পেল। যমদূত ধরে নিয়ে সঙ্গে সঙ্গে অমনি যমের দরবারে হাজির করে দেবে। রেজেস্ট্রি-খাতায় আত্মা নম্বরভুক্ত হল, তার পরে ছুটি। এই অবস্থার নাম ভূত। পরলোকের কর্তারা অতিশয় বিবেচক। দেহ-খাঁচার অভ্যন্তরে এতদিন কষ্ট করে এলে, ছুটি ভোগ কর এবারে। যদ্দিন না আবার আহ্বান আসছে। তাই করে বেড়ায় ভূতেরা। গাছের চূড়ায় চড়ে প্রাণভরে মুক্ত বায়ুর নিশ্বাস নিচ্ছে খানিক, ঝুপ করে নেমে পড়ে ঢিল-পাটকেল ছুঁড়ছে এর বাড়ি তার বাড়ি, কিম্ভুত-কিমাকার মূর্তি ধরে পথচারীদের ভয় দেখাচ্ছে, এলোচুল ডবকা ছুঁড়ি দেখে শেষ-মেশ তার কাঁধেই চেপে পড়ল। রোজা এসে লঙ্কা পুড়িয়ে নাকে ধরে, গালিগালাজ করে, পিটুনি দেয় - কিছুতে না পেরে কড়া মন্তরের ধুনোবাণ - সর্ষে বাণ ছাড়ে শেষটা। ভূত অগত্যা এই কাঁধ ছেড়ে পছন্দসই আর একটা দেখে নিয়ে সেখানে চড়ে বসল। রোজারা সেখানে আবার হানা দিয়ে পড়ে।

চলে এমনি ভূতের নৃত্য - তারপরে একদিন তলব এসে যায়। পিতামহ ব্রহ্মা ফরম্যান পাঠিয়েছেন, আড়াই লক্ষ বাচ্চা গর্ভগত হয়েছে, অতএব সপরিমাণ আত্মার জরুরি আবশ্যক। চিত্রগুপ্ত লিস্টি করে দিলেন, দূতগণ ভূতের আস্তানায় আস্তানায় ছুটোছুটি করছে ; ফুর্তিফার্তি অঢেল হল, আবার কি। ডিউটিতে ঢুকে পড় এবারে।

সেই বন্দীজীবন। দুই পাঁচ পনের পঁচিশ পঞ্চাশ তেমন তেমন আয়ুষ্মান হলে নব্বই পঁচানব্বই বছর অবধি টানবে। মানুষটা না মরা অবধি ছুটি নেই। খোদ ব্রহ্মার হুকুম, তার উপরে আপিলও চলবে না। মুখ চুন করে ভূতেরা ফের আত্মার মধ্যে ঢুকে গেল।

এই নিয়মে চলে আসছে বরাবর। কাজ বড় কষ্টের, তবে দুই জন্মের ফাঁকে ভৌতিক স্ফূর্তিতে কষ্টের অনেক খানি উশুল করে নিত।

ইদানীং অবস্থা বড় জটিল – ছুটি কমতে কমতে একেবারে শূন্যের কোঠায় ধেয়ে এসেছে। এই বেরুলো এক দেহ থেকে, সঙ্গে সঙ্গে নতুন দেহে ঢুকে পড়বার পরোয়ানা। নিশ্বাস ফেলার ফুরসত দেয় না। জন্মের হার নাকি সাংঘাতিক রকম বেড়েছে, আত্মার জোগান দিতে হিমসিম খেয়ে যাচ্ছেন যমালয়ের প্রভুরা।

জন্মাচ্ছে দেদার, আবার ওদিকে মরণ ব্যাপারটা লোপ পেয়ে যাবার গতিক। ভাল ভাল ওষুধপত্তর বেরুচ্ছে – যে সব ওষুধ ডেকে কথা কয়, রোগ এাহি এাহি ডাক ছাড়ে। সার্জারিও এমনি নিখুঁত, একটা আস্ত মানুষ কেটে দু-খণ্ড করে আবার জুড়ে দিচ্ছে। ফলে যমরাজের সেরেস্তায় কাজকর্ম প্রায় বন্ধ। ধরণীতে হু হু করে জনসংখ্যা বাড়ছে। ফ্যামিলি প্ল্যানিং-এর বাঁধ দিয়ে ঠেকাবে – নিতান্তই বালির বাঁধ, স্রোতের মুখে দাঁড়াতে পারছে না।

বিষম গণ্ডগোল – যেমন এই ধরালোকে তেমনি পরলোকেও। ছুটি বন্ধ হয়ে বিক্ষুব্ধ ভূতেরা ধর্মঘটের হুকুম দিচ্ছে। কিন্তু এত করেও তো সামলানো যায় না। উপর থেকে ঘন ঘন তাগাদা ; আত্মার সাপ্লাই অভাবে সৃস্টি বানচাল হয়ে যাবার গতিক। তার সঙ্গে কড়া নোটও আসে সরাসরি যমের নামে ; সত্য ত্রেতা দ্বাপর তিন কাল জুড়ে তিন টার্মে রাজত্ব করলে – লোভ ছাড় এবারে, পোর্টফলিও কোন কর্মঠ তরুণ দেবতার চার্জে দিয়ে দাও।

ব্যাকুল হয়ে যমরাজ নিজেই সেকসনে ছুটলেন। ম্যানেজার চিত্রগুপ্ত টেবিলে পা তুলে নাধ্বসানি করে ঘুমুচ্ছে। ধড়মড় করে উঠে কৈফিয়ত দেয় : কাজে না থাকলে ঝিমুনি ধরবে। বসেই তো আছি নিমতলা-কেওড়াতলার মত অফিস সাজিয়ে। মরে না মানুষ কি করব ?

দূতগুলো তোমার কি করে ? শুয়ে বসে আর তাস খেলে ভুঁড়ি ওদের পর্বতাকার হল। ধরাতলে নেমে পড়ুক।

চিত্রগুপ্ত মিনমিন করে বলে, মরে গেলে তার পরেই তো ওদের কাজ – আত্মা এনে হাজির করে দেওয়া। মরে না যে!

যম খিঁচিয়ে উঠলেন : পুরানো নবাবি চাল ছাড় দিকি। আপোসে একটা লোকও মরবে না, বিনি – ক্যানভাসিংএ আপন নিয়মে কাজ হবার দিন চলে গেছে। দূতেরা বাড়ি বাড়ি গিয়ে বুঝিয়ে সুজিয়ে দেখুক। আত্মা জোটাতে না পারলে বরখাস্ত করবে। এখন গদি চেপে লাটসাহেবি করছ – চাকরি গেলে দৌবারিকের কাজেও ডাকবে না, মনে রেখো।

চাকরির দায় বড় দায়। যমদূতেরা হুড়দাড় বেরিয়ে পড়ল। চিত্রগুপ্তও চুপচাপ থাকতে পারে না – চাকরির উদ্বেগে নিজেও বেরুল এক সময়।

গিয়ে হাজির কলকাতা সহরে দক্ষিণ প্রান্তে এক ঝানু লেখকের বাড়ি। দোতালা ছিমছাম বাড়িখানা – ঠিকানা বলব না, বাড়ির সামনে খাটিয়া পেতে দুটো হিন্দুস্থানি গোয়ালা ঘুমুচ্ছে, এই থেকে যদি চিনে নিতে পারেন। নিচের ঘর দুটোয় লেখকের মা ও বাবা আছেন, উপরটায় লেখক একলা। অকৃতদার, এবং ঘুরানো – সিঁড়ি রাস্তা থেকে সোজা দোতলায় উঠে গেছে – প্রেমচর্চার সুযোগ – সুবিধা অতএব প্রচুর।

রাত দশটা। কামারের হাপরের মতো শাঁ শাঁ একটা আওয়াজ আসছে একটানা। ছায়ামূর্তি প্রথমটা সেই নিচের ঘরে ঢুকে মা-জননী বলে ডাক দিল : হাঁপানির বড় কষ্ট মা জননী, প্রাণ যেন নিঙড়ে বের করে।

বেরোয় না তবু যে আপদ – বালাই – মরলে তো বেঁচে যেতাম।

একটা কথা ছুঁড়েই চিত্রগুপ্ত এতখানি ফল প্রত্যাশা করে নি।

তবে যে মানুষের বদনাম দেয়, প্রাণ কড়া মুঠোয় আঁকড়ে ধরে থাকে, মরতে চায় না কিছুতে !

পুলকিত চিত্রগুপ্ত আরও তাতিয়ে দিচ্ছে : রত্নগর্ভা আপনি মা, আপনার লেখক - ছেলেকে দুনিয়াশুদ্ধ একডাকে চেনে। আপনার মরা তো পাঁচি খেঁদীর মরা নয় - মরে দেখুন কী মজা তখন। কাগজে কাগজে সচিত্র শোক - সংবাদ, আপনার লেখক ছেলের ভক্তেরা সব খোল বাজিয়ে খই-পয়সা ছড়িয়ে মিছিল করে নিয়ে যাবে -

মা-জননী প্রলুব্ধ কণ্ঠে বলেন, লোক আসবে অনেক, মচ্ছব হবে, কাগজে ছবি উঠবে - বানিয়ে বলছ না তো বাবা ? সত্যি ?

সত্যি না ঝুটো, অক্ষরে অক্ষরে মিলিয়ে নেবেন। না, মেলাবেন কেমন করে - তখন যে মরে গেছেন। ফুল দিয়ে খাট সাজিয়েছে, ফুলে ফুলে মড়া দেখবার জো নেই। পুলিসে ভাবতে পারে, মড়াই নয় - কেরসিনের টিন খাটে তুলে ফুলে ঢেকে ব্লাকে পাচার করছে। সেই সেকালে ফুলশয্যার রাত্রে ফুলের মধ্যে ডুবে গিয়েছিলেন - মনে পড়ে মা-জননী ? আবার তেমনি। মা-জননী মহোৎসাহে বলেন, বটে, বটে !

মড়ার খাট তো শ্মশানে নিয়ে নামাল। ডবল-চিতে সাজিয়ে ফেলেছে ওদিকে - কিলো কিলো চন্দন কাঠ। এক ঝিনুক ঘি লোকে খেতে পায় না, টিন টিন ঘি ঢালছে চিতের আগুনে -

চিতেয় তুলে আগুনে দগ্ধাবে ? ওরে বাবা, ওরে বাবা -

হঠাৎ যেন সম্বিত ফিরে পেয়ে মা-জননী আর্তনাদ করে ওঠেন : সেটি হচ্ছে না, আগুনে পুড়তে পারব না বাপু। ভীষণ জ্বালা করে। বাঁ পায়ে কেটলির জল পড়ল, চেঁচিয়ে বাড়ি মাথায় করে-

ছিলাম। সে তবু একখানা মাত্তোর পা, এবারে কোন অঙ্গ বাকি রাখবে না। সে ছিল গরম জল, এবারে গনগনে আগুনে—

পাকা ঘুঁটি কেঁচে যায়, চিত্রগুপ্ত মনে মনে নিজের গালে চড়াচ্ছে। বর্ণনা এতদূর না টানলেই ভাল ছিল। ঠাণ্ডা করার মানসে বলে, ধর্মীয় আপত্তি না উঠলে কবরের ব্যবস্থাও হতে পারে।

না বাপু, অন্ধকারে থাকতে পারিনে, ঘরে আমার সারারাত আলো জ্বলে। মাটির নিচে ঘুরঘুট্টি পাতালে থাকা আমার দ্বারা পোষাবে না।

কিছু বিরক্ত হয়ে চিত্রগুপ্ত শুধায় : তবে কি রেখে দিতে বলেন দেহটা?

ওয়াক্-থুঃ পোকা পড়বে, গন্ধ-গন্ধ হবে –

ধৈর্য হারিয়ে মা-জননী গর্জে উঠলেন : মোলো যা ! ঘরে শুয়ে আমি হাঁপ টানি আর জগঝম্প বাজাই – কোথাকার কোন মুখপোড়া এসে মরা-মরা করছে দেখ ! বেরো –

কথা বার্তার মধ্যে কিছুক্ষণ হাঁপানির বিরাম ছিল। শোধ নিচ্ছেন তার, প্রাণপণে হাঁপাচ্ছেন। চিত্রগুপ্ত দাঁড়িয়ে থাকে – হাঁপানি থামলে আবার দু-এক কথা বুঝিয়ে বলবে। না, এ হাঁপানি রাতের মধ্যে কমবে না – চোখ পাকিয়ে মা-জননী হাত নেড়ে দিলেন।

ছায়ামূর্তি অগত্যা চলল পাশের ঘরে।

তথায় পিতা – কর্তামশায়। তাঁর অবস্থা বিপরীত। শব্দসাড়া নেই, আফিমের নেশায় ঝিম হয়ে আছেন। ও-ঘরের মা-জননী তৃতীয় পক্ষ – তৃতীয় বিয়ের সময় কর্তার বয়স চুয়াল্লিশ, মা-জননীর চোদ্দ। ছাঁকা তিরিশটি বছরের ব্যবধান।

তালগোল পাকিয়ে কর্তামশায় তক্তাপোশের উপর শুয়ে আছেন। অথবা বসেই আছেন – দু-রকমই হতে পারে। শোওয়া - বসার তফাত করবার অবস্থা নেই। ছায়ামূর্তি পাশে গিয়ে দাঁড়ালো। ভাব জমাচ্ছে : বয়স কত হল কর্তামশায় ?

তোমার কি দরকার বাপু ?

বলেই বুঝি হুঁশ হল, কথা বাড়ানোর তাঁরই ক্ষতি – মৌতাত চটে যাবে, তাড়াতাড়া চুকিয়ে দেওয়াই ভাল। বললেন, আটের কোঠার শেষাশেষি – অষ্টাশি কি উননব্বই।

কী সর্বনাশ !

চিত্রগুপ্ত আঁতকে ওঠে। এমন বেয়াড়া রকম বাঁচলে আত্মার দুর্ভিক্ষ হবে ছাড়া কী ! বলেই ফেলল, এদ্দিনে তিন বার অন্তত মরা উচিত –

কর্তা বলেন, মরা কি আমার হাতে ?

আপনার হাতে বই কি ! ধরুন দোতলার ছাতে উঠে আলশের উপর থেকে হাত-পা ছেড়ে যদি রাস্তায় পড়েন। এ বয়সে ধকল সামলাতে পারবেন না ; নির্ঘাত মরবেন।

কর্তা বললেন, উঠব কেমন করে ছাতে ? হার্টের দোষ-সিঁড়ি ভাঙতে গেলে বুক ধড়ফড় করে।

তবে রাস্তায় নেমে লরি চাপা পড়ুন গে। ড্রাইভার গুলোর পাকা হাত - তিনটে চারটে একসঙ্গে চাপা দিয়ে সাঁ করে বেরিয়ে যায়। কাজখানি এমনি নিখুঁত, মানুষ গুলো রাস্তার ওপরেই খতম। হাসপাতাল অবধি যেতে হয় না।

কর্তা করুণ কণ্ঠে বলেন, গাঁটে গাঁটে বাত – মাটিতেই পা

ছোঁয়াতে পারিনে রাস্তা অবধি কেমন করে যাই? হাড়গোড়-ভাঙা দ হয়ে পড়ে আছি দেখতে পাওনা? সাত-সাতটা বছর এই অবস্থা।

কথা-কথান্তরে মৌতাত কিছু চটে গিয়ে থাকবে। কৌটো খুলে আফিমের একটা বড়ি তিনি মুখে ফেলে দিলেন। আশায় আশায় চিত্রগুপ্ত বলে, একতাল আফিমই তবে খেয়ে নিন না। হাতের কাছে রয়েছে - কষ্ট করে উঠে বসতেও হবে না, শুয়ে শুয়ে কাজ হয়ে যাবে।

আফিমের আকাল চলছে, জান না বুঝি? লাড্ডু সাইজের খেতাম, মালের অভাবে এখন সরষে প্রমাণ ধরেছি। কে হে তুমি, এ বাজারে এসে তাল তাল ফরমাস দিচ্ছ?

লোলুপ চোখে কর্তা তাকিয়ে পড়লেন চিত্রগুপ্তের দিকে: কষ্টের এই ক'টা বছর কায়ক্লেশে বাঁচতে পারলে হয়। বলি ঘাঁত ঘোঁত আছে নাকি জানা? – দাওনা কিছু মাল জুটিয়ে।

অনুরোধের জবাব না দিয়ে কৌতুহলী চিত্রগুপ্ত প্রশ্ন করে: কি হবে এই কটা বছর পরে?

সমস্ত হবে - কল্পতরু হয়ে যাবে আমাদের সরকার। চাল-চিনির পাহাড়, দুধ-সর্ষের তেলের সমুদ্দুর। ষষ্ঠ প্লানের শেষাশেষি কোন-কিছুর অনটন থাকবে না, কর্তারা কসম খেয়েছেন। আঠারো বছর কষ্ট করেছি, আরো না হয় গোটা বারো বছর। সে তো দেখতে দেখতে কেটে যাবে!

নাঃ বুড়োহাবড়া দিয়ে হবে না। বেশী দিন বেঁচে বেঁচে অভ্যাসে দাঁড়িয়ে গেছে - পুরানো অভ্যাস ঘোচানো কঠিন। তেড়েফুড়ে চিত্রগুপ্ত এবারে ঘুরানো সিঁড়ি বেয়ে দোতলায় খোদ লেখকের কাছে গিয়ে উঠল। হুটকো বয়স - মরলে এরাই মরতে পারে। মরেও তাই-ভাল কাজে এবং মন্দ কাজেও।

কুহুর খবর জানো ?

প্রশ্নটা লেখকের কানে যায় না, কানে যাবার সময় নয় এখন। পূজোর লেখার চিন্তা। আঙুল টনটন করছে, মাথা ফোঁপরা – যা-কিছু ছিল ছাড় করিয়ে দিয়েছে ছ'টা উপন্যাস ও পুরো ডজন গল্পে। তবু লিখতে হবে, না লিখে পরিত্রাণ নেই, বসে আছে। পাকে প্রকারে শাসিয়েও গেছেন কেউ কেউ। বিজ্ঞাপনে নাম ছেপে বসে আছি – লেখা না দিলে কোর্টে দাঁড়াতে হবে কিন্তু।

নাছোড়বান্দা চিত্রগুপ্ত কানে না ঢুকিয়ে ছাড়বে না। বলে, তোমার কুহু যে উড়ছে –

মুখ না তুলে লেখক অন্যমনস্ক ভাবে বলে, আগরতলা না এর্নাকুলাম ? আমায় যেন বলে ছিল মাসতুত না পিসতুত কি রকমের দাদা আছে ঐ ঐ জায়গায়।

অদ্দুর নয় এই শহরের ভিতরেই। গল্প ভেবে ভেবে তুমি মাথার চুল ছিঁড়ছ, ট্রামে-বাসে সিনেমায় রেস্তোরাঁয় দিব্যি সে উড়ে বেড়াচ্ছে।

এ হেন মর্ম-ছেঁড়া সংবাদে লেখক খুব যে বিচলিত হয়েছে মনে হয় না। কলম তুলে আঙুল মটকে তাকাল সে একবার।

বিশ্বাস হয় না ? বেশ, মেট্রোর সামনে গিয়ে দাঁড়াও গে – শো ভাঙলে দেখতে পাবে সোমের সঙ্গে গলাগলি হয়ে বেরুচ্ছে।

লেখক বলে, বিশ্বাস অবিশ্বাসের কথা এখন নয়। দশটা লেখার আগাম নিয়ে বসে আছি। লেখাগুলো হয়ে গেলে তখন একদিন আসবেন , ভাল করে শুনবো।

তদ্দিনে বেহাত হয়ে যাবে তোমার কুহু –

তাচ্ছিল্যের সুরে লেখক বলে, কুহু গেল তো দেবিকা চন্দ্রলেখা

চন্দ্রিকারা সব রয়েছে। ভিন্ন দেশেরও আছে – আফরোজা ফিলোমেল। ট্রাম একটা চলে গেলে আমি পিছনে ছুটিনে – পিছনে কত কত আসছে।

সময়ের আর অধিক অপব্যয় না করে লেখক ঘাড় নামিয়ে খসখস করে কলম চালাতে লাগল।

ছিঃ ছিঃ প্রেমের মহাত্ম্য শুধু কাগজে – কলমে! নিজের বেলা দিব্যি কেমন হাত ঘুরিয়ে দিল। গল্পের মধ্যে হতাশ-প্রেমিক ডজন ডজন তুমি বধ করে ফেল – হিটলারের গ্যাস-চেম্বারও হার মেনে যায়। গল্পের চরিত্র মরে গিয়ে ভূত হয় না যে – টের পেতে তা হলে বাছাধন! গল্পের ভূত লেলিয়ে দিতাম, দলবদ্ধ হয়ে এসে ঘাড় মটকে যেত তোমার। রাগে গর গর করতে করতে চিত্রগুপ্ত যমলোকে ফিরল। যমদূতেরা শ'য়ে শ'য়ে ফিরে এল সর্বদেশ থেকে। একই খবর – আপসে কেউ মরবে না দু'টো চারটে হুটকো ছোঁড়া-ছুঁড়ি ছাড়া। ভাল ভাল বচন ছাড়ে: মরণের শতপথ খোলা – মরণ মানেই পরাজয়: বাঁচা মানে শতেক সংগ্রামে জয়ী হয়ে বর্তমান থাকা। কবিতা আওড়ায় আবার: 'মরিতে চাহিনে আমি সুন্দর ভুবনে।' আরে বাপু, সে যখন ছিল তখন ছিল। কবিগুরু বেঁচে থাকলে ভুবনের নতুন চেহারাটা দেখে কবিতার লাইন স্বহস্তে পালটে দিতেন। কিন্তু শুনছে কে? হাত ঘুরিয়ে সবাই পথ দেখিয়ে দেয়। এক তাগড়া মেয়ে পায়ের স্যাণ্ডেল তুলে ছিল, যমদূত তখন পালানোর দিশা পায় না।

যমরাজ আর চিত্রগুপ্ত মুখোমুখি বসে চিন্তা করছেন: আত্মার দুর্ভিক্ষ ঠেকানোর উপায়টা কি?

মাথা খুলে গেল হঠাৎ – চিত্রগুপ্তেরই। বলে, ভেজাল –

একটু খানি ভেবে নিয়ে কণ্ঠে জোর দিয়ে বলে, অব্যর্থ দাওয়াই।

রামা-শামা ইতর-জনদের কাছে যাওয়া ভুল হয়েছে – যেমন আছে থাকুক গে, ওদের ঘাঁটা দিয়ে কাজ নেই। দূতেরা চলে যাক এবারে সেরা সেরা লোকেদের কাছে – যারা ম্যানুফ্যাকচারার, বিজনেস-ম্যাগনেট। পাইকার – দোকানদার গুলোকেও চোখ টিপে আসবে। প্লানটা লুফে নেবে ওরা। দুধে নর্দমার জল, চায়ে চামড়ার কুচি, চালে কাঁকর, ওষুধে ময়দা, ময়দায় তেঁতুল বীচি – এ সমস্ত বহু-পরীক্ষিত পুরানো রেওয়াজ – কোলের বাচ্চাটা অবধি জানে। চুমরে দিলে মাথা আরও কত নতুন মশালা বের করবে। ভেজাল খেয়ে কতকাল মানুষ 'সুন্দর ভুবন' আঁকড়ে ধরে থাকে, দেখা যাক।

প্রস্তাবটা উল্টে পাল্টে ভাল করে বিবেচনা করে দেখে যমরাজ সায় দিলেন : মন্দ বলো নি – কাজ হতে পারে।

পরমোৎসাহে চিত্রগুপ্ত বলে, ভি· আই· পি· রাজপুরুষদের কাছেও দূতেরা যাবে। জেনে শুনে তাঁরা যাতে চোখ বুজে থাকেন। তা থাকবেন নিশ্চয়ই – কাজটা আসলে তাঁদেরই তো। ফ্যামিলি-প্লানিং চালিয়ে ফলের আশায় ভবিষৎএর পানে হাঁ করে তাকিয়ে থাকতে হয় : ভেজালে তড়িঘড়ি ফলপ্রাপ্তি। ঠিক মতন চালু হলে জনসংখ্যা তরতর করে নেমে আসবে।

যমরাজ ভাবছিলেন। তাঁর মাথায় সহসা আলাদা এক প্লান চাড়া দিয়ে উঠল। বলেন, নরলোকে খাদ্যে ভেজাল দিক – আমরাও এদিকে আত্মার ভেজাল চালিয়ে যেতে পারি। মানুষে আত্মার আকাল তো ভ্রূণের মধ্যে গবু-গাধা নেড়িকুত্তা-পাতিশেয়ালের আত্মা ঢুকিয়ে যাও। সাপ-ছুঁচো কেন্নো-বিছুতেই বা দোষ কি? বায়ুভূত নিরাকার জিনিষ – ভাল রকম মিশাল করে দিও, বুড়ো ব্রহ্মার পিতা-মহও ধরতে পারবে না।

সেই জিনিষ চলছে। নরসমাজে ইদানীং এত যে জন্তু-জানোয়ার কীট-পতঙ্গের আবির্ভাব, গূঢ় রহস্য এইখানে।

□ □

## ২২

# ভাড়াটে চাই

### নারায়ণ গঙ্গোপাধ্যায়

[ একটি মাঝারি সাইজের ঘর। ঘরটি নূতন চুনকাম করা হয়েছে। দুতিনটে চেয়ার, একটি টেবিল - এ ছাড়া আর বিশেষ কোনো আসবাবপত্র নেই। সকাল সাতটা। বাড়ির মালিক ভূপেন তলাপাত্র এবং তাঁর দূর সম্পর্কের ভাইপো গাবলুর সঙ্গে কথা চলছে। গাবলুর হাতে দুটো খবরের কাগজ। ভূপেনের বয়েস আন্দাজ পঞ্চান্ন, পাকা গোঁফ - ঝানু চেহারা। গাবলুর বয়েস বছর পঁচিশ - চোখে-মুখে দুষ্টুমির ছাপ আছে। ]

ভূপেন। বিজ্ঞাপনটা ঠিক মতন বেরিয়েছে তো গাবলু? সব বেশ খোলসা করে লিখেছিস?

গাবলু। সে আর বলতে হবে না কাকা। একেবারে জ্বালাময়ী ভাষায় লিখে দিয়েছি। "ভাড়াটে চাই। একখানি অতি মনোরম ঘর - পূব-দক্ষিণ দিয়া প্রচুর আলো-বাতাস আসে - ভাড়া অতি সুলভ। সত্বর খোঁজ করুন। বত্রিশের সাত পাঁচুরাম গোলদার লেন -"

ভূপেন। অত লিখতে গেলি কেন? আবার বেশী পয়সা গেল একরাশ।

গাবলু। আহা - তুমি বুঝছনা কাকা। বড় মাছ ধরতে হলে ভালো

করে টোপ ফেলতে হবে না? কিন্তু - বলছিলুম কি - ( ঘাড় চুলকোতে লাগল )

ভূপেন। ( বিরক্ত হয়ে ) কী - আবার কী বলবি ?

গাবলু। বলছিলুম, কেন নিচের তলা ভাড়া দিয়ে আবার বাইরের লোক ডেকে আনছ? তোমার টাকার অভাব কী? জানো তো, পাড়ায় ভালো লাইব্রেরী নেই। ঘরটা যদি দিতে একটা লাইব্রেরী হ'ত -

ভূপেন। ( দাঁত খিঁচিয়ে ) লাইব্রেরী। আহা - হা - শুনে একেবারে অঙ্গ জল হয়ে গেল আমার! বলি, অ্যাঁ - ওই সমস্ত ছাই ভস্ম বই পড়ে কার কী উব্‌গারটা হবে? খালি পাকামো শিখবি বই তো নয়। এই আমাকেই দ্যাখনা। পড়বার মধ্যে তো পড়ি খবরের কাগজে শেয়ারের দল। ব্যস - আর দেখতে হয় না, ঈশ্বরের ইচ্ছায় মাসে - (থমকে) থাক সে কথা - কোথায় ইন্‌কাম ট্যাক্সের লোক আবার থাবা পেতে আছে। হ্যাঁ - আর ওই তো তোদের হাবুল দত্ত। ফার্স্টক্লাস এম - এ, বই পড়ে চোখ প্রায় কানা - মাসে পায় কত? কুল্লে দেড়শো! লাইব্রেরী - ফু!

গাবলু। কিন্তু কাকা - লাইব্রেরী মানে জ্ঞান - মানে আলো -

ভূপেন। থাম্ - বকিস্‌নি! আলো! তা হলে তো হাবুল দত্তের ঘরে পাঁচশো পাওয়ারের লাইট জ্বলত। দেখে আয় না - ইলেক্ট্রিকের বিল দিতে পারেনি বলে কনেকশন কেটে দিয়েছে। যাঃ— এখন সরে পড় সামনে থেকে।

( বাইরে থেকে ডাক এলো : "ভূপেনদা আছ, ও ভূপেনদা" )

মরেছে! সকাল বেলায় আবার দাদা পাতাতে এলো কে? ( সাড়া দিয়ে ) আছি - ঢুকে পড়।

( রামরাম রাহার প্রবেশ। বয়সে ভূপেনের মতই হবেন। বেশ সৌখিন চেহারা – গিলে-করা পাঞ্জাবী পরণে – গলায় চাদর- গোঁফটি সযত্নে ত্ব'পাশে পাকানো )

রামরাম। তারপর ভূপেনদা – সব ভালো? তোমার গেঁটে বাত এখন একটু ভাল? সামনের ত্বটো দাঁত নড়বড় করছিল – সে-ত্বটো তুলে ফেলেছ তো? তোমার অম্বলের ব্যায়ামটা এখন –

ভূপেন। থামুন থামুন রামরামবাবু – একটু দম ফেলতে দিন তো। চিরকাল তো 'আপনি' আর 'মশাই' দিয়ে চালালেন – হঠাৎ দাদা বুলি ধরেছেন যে বড়? ব্যাপার কী?

রামরাম। এতকাল অপরাধ করেছি ভূপেনদা – আজ সেটা টের পেলুম। হাজার হোক একটা মান্যিগণ্যি লোক – পাড়ার মাথা – জ্ঞানে বুদ্ধিতে –

গাবলু। রূপে গুনে –

রামরাম। হ্যাঁ – হ্যাঁ – রূপে গুণে, শৌর্য্যে বীর্য্যে অদ্বিতীয় পুরুষ। শুধু দাদা কেন, ওঁকে তো –

গাবলু। ঠাকুর্দা বললেও অত্যুক্তি হয় না।

ভূপেন। চুপ কর্ বাঁদর কোথাকার, বেশী ওস্তাদি করিস্নি। তা দেখুন রামরামবাবু – আপনাকে তো আমার হাড়ে হাড়ে চেনা আছে মশাই। অকারণে এতখানি মধুবৃষ্টি করবেন সে পাত্র তো আপনি নন। মতলবটা কী খুলে বলুন দিকি?

রামরাম। ছিঃ– ছিঃ– মতলব আবার কী থাকবে। পাড়া প্রতিবেশী- একটু খবর নিতে আসা – এই মাত্তর। তা বলছিলুম কি – আপনার এই ঘরটাই তো আপনি ভাড়া দেবেন?

ভূপেন। দেব বই কি। সেই জন্যেই তো বিজ্ঞাপন দিয়েছি।

রামরাম। তাই এলুম।

ভূপেন। অঃ!

রামরাম। না - না - ইয়ে - ঠিক তা নয়। ভাবলুম - মানে, দাদা হচ্ছেন পাড়ার মাথা - একবার সকালে খবরটা নিয়ে যাই - মানে অম্বলের ব্যারামটা কেমন আছে দেখে আসি। আর বলছিলুম কি - মানে -

ভূপেন। অত আর মানে মানে করতে হবে না। ভাড়া নিতে চান- এই তো? সোজা বললেই হয়!

রামরাম। হেঁ হেঁ - দাদার যেমন কথা। দাদা হলেন পাড়ার মাথা- আমাদের অভিভাবক - তাই ভাবছিলুম, উনি কি আমাদের কাছে ভাড়া চাইবেন? মানে, আমরা দশজনে মিলে সন্ধ্যের দিকে একটু বসব, একটু তাস পাশা খেলা হবে - মানে, এক আধটু গল্প - গুজব -

ভূপেন। বটে!

রামরাম। দেখছ তো দাদা দিনকাল! মানে, রকে বসে নিশ্চিন্তে একটু গল্প-গুজব করবারও জো নেই - সঙ্গে সঙ্গে পুলিস এসে গুণ্ডা আইনের হুড়ো লাগাবে। তা একটু বসবার জায়গা যদি পাই - মানে, একটু তাস-টাস -

গাবলু। খাসা আইডিয়া - কাকা। লাইব্রেরি তো করতে দিলে না- এবার পাড়ার অকর্মাদের এনে তাসের আড্ডা বসিয়ে দাও।

ভূপেন। (চটে) কুঁড়ের বাথান শিবের মন্দিরে পেয়েছেন - তাই নয়? সরে পড়ুন তো মশাই!

রামরাম। আমায় বলছ দাদা!

ভূপেন। খুব হয়েছে – আর দাদাগিরিতে কাজ নেই! যান – যান – আমার আর সময় নষ্ট করনেব না!

রামরাম। কী! পাড়ার লোক আমরা – আমাদের অপমান করলেন? ঠিক আছে মশাই! লোহা দিয়ে তো মাথা বাঁধিয়ে আসেননি- মরবেনই একদিন। তখন দেখব কে কাঁধ দেয়! হুঁঃ। (রেগে বেরিয়ে গেল)

ভূপেন। কাঁধ দিয়েও তোমাদের দরকার নেই। তা হলে ভূত হয়ে এক একটার ঘাড় মটকাব আমি। অকর্মার ঢেঁকি সব! আমার বাড়িতে তাসের আড্ডা বসাতে এসেছেন! গাব্‌লা–

গাবলু। কী কাকা?

ভূপেন। একটা কোঁতকা রেখে দে হাতের কাছে। এলেই তাড়া করবি।

গাবলু। কোঁতকা কোথায় পাব কাকা? তোমার রূপো বাঁধানো ছড়িটা নিয়ে আসব?

ভূপেন। খবর্দার খবর্দার, ও ছড়িতে হাত দিবিনি। ওই তো তোর রোগা পট্‌কা ডিগডিগে চেহারা – ফস্ করে কেউ কেড়ে নিলে দামী ছড়িটাই গেল!

(সাহেবী পোষাক পরা এক ভদ্রলোক প্রবেশ করলেন। রাশভারী চাল – মুখে চুরুট। সঙ্গে একটি পূর্ববঙ্গীয় চাকর; তাকে একটি উর্দি পরিয়ে এনেছেন – সেটা গায়ে ঢল ঢল করছে। ভদ্রলোকের নাম মিষ্টার গুপ্ত – চাকরের নাম কানাই)

মিষ্টার গুপ্ত। গুড্ মর্নিং –

গাবলু। আজ্ঞে হ্যাঁ – গুড্ মর্নিং

মিষ্টার গুপ্ত। মে আই নো – মানে আমি কি জানতে পারি – হু ইজ মিষ্টার টলাপাট্‌রো?

.লু। আজ্ঞে স্যার – টলাপাট্রো তো কেউ নেই। তবে ইনি আমার কাকা – ভূপেন তলাপাত্র।

:ার গুপ্ত। আপনিই? সো গ্ল্যাড টু মিট্ ইউ!

( এগিয়ে গিয়ে ভূপেনের হাত ধরে ঝাঁকুনি দিলেন )

পন। উহু – হু- গেলুম গেলুম –

ষ্টার গুপ্ত। আই এ্যাম সরি – মানে আমি দুঃখিত – এক্স্ট্রিমলি সরি – অত্যন্ত দুঃখিত –

পন। আপনি তো দুঃখিত হয়েই খালাস – ইদিকে বেতো হাতটা আমার গেল! উঃ – উঃ

ষ্টার গুপ্ত। কুড্নট আণ্ডারস্ট্যাণ্ড – বুঝতে পারি নি। এক্স্কিউজ মী – মাপ করবেন। একটু আর্নিকা খেয়ে নেবেন – সেরে যাবে। তা – আর ইউ গোইং টু রেণ্ট দিস রুম? মানে – আপনি কি এ ঘর ভাড়া দেবেন?

াবলু। সেই জন্যেই তো পয়সা দিয়ে বিজ্ঞাপন দেওয়া হয়েছে।

মষ্টার গুপ্ত। ও – কে! ও – কে! কিরে কানাই এ ঘর চলবে?

ানাই। আইজ্ঞা – তা ভালোই চলবো। (চারিদিকে দেখে শুনে) তবে আট-দশটা খোপ কইর‍্যা দ্যাওন লাগবো।

ূপেন। খোপ! কিসের খোপ?

কানাই। খোপ না হইলে একলগে কুকুরগুলান থাকবো কেমন কইর‍্যা? কামড়া-কামড়ি কইর‍্যা কুরুক্ষেত্তর বাধাইয়া দিবোনা? হঃ – কী যে কন্!

াবলু। কুকুর? কুকুর কেন হে বাপু?

কানাই। কুকুর না তো কি কর্তা থাকবেন নাকি এই ঘরে? হঃ! কর্তার বালিগঞ্জে অতবড় বাড়ি – এই মরতে আইবেন কোন

দুঃখে? হঃ!—কী যে কন্? হাসাইলেন মশায়, নিতান্তই হাসাইলেন।

ভূপেন। সে কী! কুকুর রাখবার জন্য ঘর ভাড়া নিতে এসেছেন?

মিষ্টার গুপ্ত। ক্যান্‌ট হেল্প, মানে উপায় নেই। আটটা কুকুর মশাই—দুটো গ্রেট ডেন, দুটো অ্যালসেশিয়ান, দুটো টেরিয়ার, দুটো পিকিনিজ।

কানাই। বুঝলেন—এই আটটায় মিল্যা যক্ষন চিক্কের দিতে আরম্ভ কোরবো—তখন ট্যার পাইবেন—সুখ কারে কয়! সেই জইন্যাই তো মা-ঠারৈণ, থুড়ি, মেম সাহেবের লগে বাবুর—থুড়ি, সাহেবের একেবারে রাম-রাবণের যুদ্ধ বাইধ্যা গেল। শ্যাষে মেম সাহেব একটা লাঠি নিয়া সাহেবেরে ......

মিষ্টার গুপ্ত। আঃ—থাক থাক! মানে,—দি পয়েন্ট ইজ—ইয়ে কথাটা হ'ল—বাড়িতে একটু ডিস্টারবেন্স মানে গোলমাল হচ্ছে। তাই কুকুরগুলো এখানে থাকবে। একজন কীপার—মানে চাকরও থাকবে।

ভূপেন। অ্যাঁ কুকুরকে ঘরভাড়া দেব!

কানাই। আইজ্ঞ না—কর্তারে। থুড়ি সাহেবরে। কাইল্ যদিও মেম সাহেব সাহেবেরে কুকুর কইছেন—তাইলেও সাহেব কুকুর না—মানুষই।

মিস্টার গুপ্ত। আঃ—ইউ শাট্ আপ কানাই—তুই চুপ কর না। বলছিলুম কি—আই লাইক টু এন্‌গেজ দিস্ রুম ফর মি—মানে আমি ভাড়া নেব। তাহলে আজ বিকেলেই—

ভূপেন। মাপ করবেন—কুকুর-টুকুর আমি এখানে রাখতে দেবো না। আপনারা আসতে পারেন এখন। অ্যাঁ—বলে কি! আটটা কুকুর! কী ভয়ানক! কামড়ালেই তো জলাতঙ্ক!

গাবলু। বড়লোকের কুকুর কাকা দাঁতে এ্যান্টিসেপ্টিক দেওয়া আছে - কিছু হবে না

ভূপেন। বকিসনি। না স্যার - মাপ করবেন, এখানে কুকুর-টুকুরদের সুবিধে হবেনা।

কানাই। ভুল করতে আছেন মশয় - মহা ভুল করতে আছেন! এই সব কি যা-তা কুকুর পাইছেন আপনি? হঃ - এরা রাস্তার নেড়ী কুত্তা না! এদের জন্য মাসে পাঁচশো টাকা খরচ হয় - সেইটা জানেন? পাইবেন তো শ্যাযে একটা কেরানী ভাড়াইট্যা! তার চাইয়া-

গাবলু। কেন বকে মরছ বাপু? হবেনা এখানে। তোমার সাহেব আর কুকুর নিয়ে আর কোথাও যাও - আমরা কোনো গরীব কেরানীকেই নয় ভাড়া দেব।

মিস্টার গুপ্ত। রট্! চল্ কানাই -

কানাই। আইজ্ঞা, চলেন। ভুল করলেন মশয় - মহা ভুল করলেন-। (দু পা গিয়ে মুখ ফিরিয়ে) ভাইব্যা দেখবেন ভালো কইর‍্যা, আমরা আবার আসব অখন।

গাবলু। আর আসতে হবেনা - এতেই যথেষ্ট।

(মিস্টার গুপ্ত আর কানাইয়ের প্রস্থান)

ভূপেন। কাণ্ডটা দেখছিস গাবলু? কী বেয়াক্কেলে লোক সব! বলে কিনা - কুকুরের জন্যে ঘর ভাড়া নেবে। দুনিয়াটা দিনের পর দিন কী হচ্ছে বল দিকি?

গাবলু। যাচ্ছেতাই কাকা, যাচ্ছেতাই। তবে কি জানো, নেহাত প্রাণের দায়েই এসেছে। এদিকে কুকুর পুষে সাহেবী করার সখ - ওদিকে গিন্নীর লাঠি - দিশে হারা হয়ে ছুটে এসেছিল। তোমার দয়া হওয়া উচিত ছিল কিন্তু।

ভূপেন। দয়া! আমার বেতো হাতটায় এমন ঝাঁকুনি দিয়েছে যে সারা শরীর ঝনঝন করছে এখনো, উঃ – খুনে লোক! গাবলু।

গাবলু। কী বলছ?

ভূপেন। দোকান থেকে চার আনার জিলিপি নিয়ে আয়। (একটা সিকি দিলেন) বড্ড ক্ষিদে পেয়েছে। (গাবলু যেতে উদ্যত) একটা ফাউ চেয়ে আনিস - বুঝলি?

গাবলু। চেষ্টা করব - (বেরিয়ে গেল)

ভূপেন। কুকুরের জন্যে ঘর ভাড়া নেবেন। শখ কত। দুনিয়ায় যে কত রকম মানুষ থাকে - আশ্চর্য!

* * *

ভূপেন। বাড়ি ভাড়ার বিজ্ঞাপন দিয়ে তো ভারি ফ্যাসাদে পড়া গেল! যেন ভুতুড়ে কাণ্ড শুরু হয়েছে।··· কী জ্বালাতন! আঃ – গাবলাটা আবার গেল কোথায়? জিলিপি আনতে গিয়ে বুড়ো হয়ে গেল নাকি?

( মুখে বিশৃঙ্খল দাড়ি - গায়ে ছেঁড়া জামা - পাগলের প্রবেশ )

কে তুমি? কি চাও?

পাগল। আমি কে? হাঃ – হাঃ – হাঃ। আমাকে চেনো না মহব্বৎ খাঁ?

ভূপেন। মহব্বৎ খাঁ?

পাগল। দাড়ি কামিয়েছ আর ফতুয়া পরেছ বলেই তোমায় আমি চিনতে পারবনা – তুমি কি আমায় এতই নির্বোধ পেয়েছ মহব্বৎ খাঁ? বেল্লিক, তোমার এতবড় সাহস যে তুমি আমার সাধের তাজমহল ভাড়া দিতে চাও?

ভূপেন। কী বিপদ! পাগল দেখছি যে!

পাগল। চোপরাও বেতমিজ – এখনি তোমার গর্দ্দান নেব। কার সঙ্গে কথা কইছ জানো? জানো, কে আমি? সারে হিন্দুস্তানের বাদশা শাহেনশা শাজাহান। দিনকতক আমি দাক্ষিণাত্যে ভ্রমণে বেরিয়েছি - সেই ফাঁকে তুমি আমার এই সাধের তাজমহলে ভাড়াটে বসাতে চাও ইল্‌হম্‌দল্লিল্লাহ।

ভূপেন। আঃ– কী আপদ! যা– যা– রাস্তায় যা–

পাগল। রাস্তায়? আমার এই তাজমহল ছেড়ে? ইন্‌সাল্লাহ। বেওকুফ – এখনি তোমায় কোতল্ করে ফেলব। (চিৎকার করে) দেলোয়ার খাঁ - দেলোয়ার খাঁ –

( জিলিপির ঠোঙা হাতে গাবলুর প্রবেশ )

এই যে এসেছো দেলোয়ার খাঁ? এই উজ্‌বুক মহব্বতের গর্দান নাও! এক্ষুণি! (গাবলু হাঁ করে রইল। পাগল হঠাৎ ছোঁ মেরে তার হাত থেকে জিলিপির ঠোঙা কেড়ে নিলে) কী এনেছো? রাজভোগ? আচ্ছা - আগে খেয়ে আসি – তারপর মহব্বতের বিচার করব!

( ঠোঙা থেকে জিলিপি খেতে খেতে প্রস্থান )

ভূপেন। ( আর্তনাদ করে ) নিলে - নিলে! চার গণ্ডা পয়সার জিলিপি নিয়ে চলে গেল! ধর– ধর–

( গাবলু দরজা পর্যন্ত গিয়ে উঁকি মেরে দেখল )

গাবলু। ধরবার জো নেই কাকা - ট্রামে উঠে পড়েছে!

ভূপেন। (ক্ষেপে গিয়ে) চার আনার জিলিপি কেড়ে নিয়ে গেল - আর তুই দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখলি?

গাবলু। দেখবার আর সময় পেলুম কই? ঘরে ঢুকতেই তো মহব্বৎ-দেলয়ার কী সব বলে-টলে খপ্ করে ঠোঙা কেড়ে নিলে। কে ও কাকা?

ভূপেন। (দাঁত খিঁচিয়ে) সম্রাট সাজাহান।

গাবলু। সাজাহান!

ভূপেন। হাঁ হাঁ সাজাহান! তার তাজমহল ভাড়া দিচ্ছি – তাই গর্দান নিতে এসেছিল! সকালবেলাতেই ই কি পাগলের কাণ্ড রে! আমাকে শুদ্ধ পাগল করে দিয়ে গেল!

গাবলু। আবার জিলিপি নিয়ে আসব কাকা?

ভূপেন। থাক – ঢের হয়েছে। – আর দরকার নেই।
(তাকিয়ে)

* * *

(খবরের কাগজ হাতে আর একজন ভদ্রলোক ঢুকলেন)

ভর্দলোক। এ-ঘর ভাড়া দেওয়া হবে?

ভূপেন। সে ইচ্ছেই তো ছিল। তা আপনি –

ভদ্রলোক। আমার কথা আর বলবেন না মশাই। রবিবারের সকালে বাড়িতে বসে কোথায় নিশ্চিন্তে কয়েকটা ক্রসওআর্ড পাজ্‌ল করব, তা এক দঙ্গল ছেলেপুলে সামনে চ্যাঁ-চ্যাঁ আর ভ্যাঁ-ভ্যাঁ করছে। তা ঘরটা এখন খালি তো? (গাবলু জলের গ্লাস নিয়ে এল। ভূপেন গ্লাসে চুমুক দিলেন। এর মধ্যে ভদ্রলোক চেয়ারে বসেছেন এবং টেবিলের ওপর কাগজখানা মেলে ধরে ক্রশ ওয়ার্ড পাজ্‌লে মনোনিবেশ করছেন।)

গাবলু। কাকা – ইনি?

ভূপেন। ঘরভাড়া নিতে এসেছেন। তা ও মশাই –

ভদ্রলোক। দাঁড়ান – কথা কইবেন না এখন। ভাবতে দিন।
(একটা পেনসিল চুষতে লাগলেন)

গাবলু। এ আবার কী?

ভদ্রলোক। কিছুতেই ঠিক হচ্ছে না। নেসেসারি ফর দি কান্ট্রি– কী হবে – এক্সপার্ট না এক্সপোর্ট ?

গাবলু। ও মশাই – ও স্যার –

ভদ্রলোক। কেন ডিস্টার্ব করছেন ? দেখছেন না – ক্রশ ওয়ার্ড নিয়ে কেমন হিমসিম খাচ্ছি ? এক্সপার্ট না এক্সপোর্ট হবে ? নাকি এক্সপ্লইট ? তাও হতে পারে। দেশের জন্যে এক্সপ্লইট করবার লোকও তো দরকার। (পেনসিল চুষতে লাগলেন) একটা ডিক্‌শনারি নিয়ে আসুন তো। (গাবলুকে) চেম্বার্স। অক্সফোর্ড থাকলে তা – ও। যাননা –

গাবলু। ও কাকা – এ যে আবার ডিক্‌শনারি চাইছে !

ভূপেন। আপনার মতলবটা কী মশাই ? ঘর ভাড়া নেবেন সত্যিই ?

ভদ্রলোক। ভাড়া নিতে বয়ে গেছে আমার। খালি জায়গা পেয়ে একটু বসেছি – ক্রশ ওয়ার্ডটা ঠিক করে নিচ্ছি। তা আপনারা সামনে বকবক করছেন। কিন্তু এটা কী হবে ? ডগ না হগ ? নাকি নগ ? আচ্ছা – নগ মানে কী ? নগ শব্দের কী কোনো মানে হয় ? কই মশাই – ডিক্‌শনারি কোথায় ?

গাবলু। ডিক্‌শনারি দরকার নেই – ওটা হবে লগ।

ভদ্রলোক। লগ ! অ্যাঁ – তা কী করে হয় ? না – না সে তো হতে পারেনা। উঁহু – লগ হতেই পারেনা !

গাবলু। পারে – তাই হতে পারে। আপনি যদি দয়া করে গা না তোলেন – তাহলে, লগ - মানে গদাই নিয়ে আসব !

ভদ্রলোক। অ্যাঁ !

গাবলু। হ্যাঁ সাফ কথা।

ভদ্রলোক। আচ্ছা ছোটলোক তো ! একটু এসে বসেছিলুম – তাও

সইল না এদের ! পৃথিবীতে কোথাও ভদ্রলোক নেই দেখছি।
(বেরিয়ে গেলেন)

ভূপেন। বাড়ি ভাড়া দিতে গিয়ে একী জ্বালাতনে পড়লুম রে গাবলু !

গাবলু। তাই তো বলছিলুম কাকা – ঘরটা আমাদের লাইব্রেরিকেই দান করে দাও। তোমার তো টাকার অভাব নেই। না হয় মাসে চল্লিশটা টাকা ইন্ কাইণ্ড আমাদের ডোনেশানই দিলে। আমরাও অকৃতজ্ঞ নই। লাইব্রেরির নাম দেব "ভূপেন্দ্র পাঠাগার।"

(গাবলুর বন্ধু নন্তু সন্তুর প্রবেশ ; সন্তুর হাতে একটা ভাঁজ করা শালুর মোড়ক)

নন্তু। নিয়ে এসেছি।

সন্তু। খুব ভালো করে লিখিয়েছি কাকা। "ভূপেন্দ্র পাঠাগার"–
(সন্তু হাতের শালুর মোড়কটা খুলল – তাতে সত্যিই বড় বড় সাদা হরফে লেখা "ভূপেন্দ্র পাঠাগার")

নন্তু। তাহলে এটা বাইরে টাঙিয়ে দিই – কী বলিস গাবলু ?

ভূপেন। (চটে) বটে ! মামা বাড়ির আব্দার পেয়েছ – তাই না ? আমি বেঁচে থাকতেই "ভূপেন্দ্র পাঠাগার" ! লাইব্রেরি ! নিকালো হিঁয়াসে –

সন্তু। আপনি বুঝতে পারছেন না কাকা। সত্যিই এতে পাড়ার ছেলেদের উপকার হবে। আমরা অনেকগুলি বইও জোগাড় করেছি – শুধু যদি আপনার ঘরটা পাই –

ভূপেন। দিচ্ছি ঘর ! এ–সবই গাবলার কারসাজি। লাইব্রেরি করবে। (মুখ ভেঙচে) পিণ্ডির ব্যবস্থা হবে আমার।

নন্তু। কিন্তু কাকা –

ভূপেন। শাট্ আপ! ভাগো হিঁয়াসে। চালাকির আর জায়গা পাওনি!

(সন্তু-নন্তুর সভয়ে প্রস্থান)

খবর্দার গাবলু! ফের যদি লাইব্রেরির নাম করবি তো তোর কান উপড়ে নেব। মনে থাকে যেন আমার কথা।

* * *

(কিছুক্ষণ ঘর খালি। তারপর রামরামের সঙ্গে ছ'সাতজনের একটি বিরাট দল প্রবেশ করলো। প্রবীণ নিতাই গড়গড়ি-সঙ্গে দাশু, জনার্দন, কবি কৃপাসিন্ধু, সাঙ্গোপাঙ্গ, বিজয়, অজয়, সুজয়, ইত্যাদি)

নিতাই। এই ঘরেই?

রামরাম। হাঁ এখানেই তো ভালো। ঘর খালি আছে, ভাড়া দেওয়া হবে। আপনারা কোথাও জায়গা পাচ্ছেন না দেখে এখানে ডেকে আনলুম। ওহে দাশু, অজয়-বিজয়, চেয়ার-টেয়ারগুলো ঠিক করে দাও না। মীটিঙে দেরি কোরে লাভ কী?

দাশু। আজ্ঞে না-দেরি কোরে লাভ কী? এখানেই হোক। পার্কে তো এখন সব জায়গায় ইলেক্‌শান মীটিং-'হলে' গেলে ভাড়া চায়। শোকসভা এখানেই হয়ে যাক।

রামরাম। তাহলে আমি প্রস্তাব করি-স্বর্গীয় ছিদাম চৌধুরীর এই শোকসভায় প্রবীণ ব্যবসায়ী নিতাই গড়গড়ী সভাপতির আসন অলঙ্কৃত করুন। কই হে জনার্দন সমর্থন করো।

জনার্দন। হ্যাঁ-হ্যাঁ-ইয়ে-আমি সমর্থন করছি।

বিজয়। তবে আপনি আসন গ্রহণ করুন নিতাইদা।

(নিতাই গিয়ে চেয়ারে বসলেন, তারপর এদিক-ওদিক তাকালেন)

নিতাই। কই হে-মালা-টালা কোথায়? সভা করছ, অথচ সভাপতির জন্য একটা মালার ব্যবস্থা রাখোনি?

কৃপাসিন্ধু। মালা একটা ছিল স্যার - গাঁদা ফুলের। রাস্তায় আসতে ষাঁড়ে খেয়ে নিল।

নিতাই। (অসন্তুষ্ট হয়ে) টানাটানি ক'রে রাখতে পারলে না? ছ্যাঃ- এই জন্যই তো তোমাদের কোনো কাজে আসতে ইচ্ছে করেনা। তারপর কী প্রোগ্রাম আছে - আরম্ভ করো।

জনার্দন। (একটা কাগজ নিয়ে) প্রথমেই স্বর্গীয় ছিদাম চৌধুরীর অকালে পরলোকগমন উপলক্ষে একটি শোক কবিতা পড়বেন কবি কৃপাসিন্ধু মজুমদার।

(সোনার চশমা পরা কৃপাসিন্ধু গিয়ে নিতাইয়ের পাশে দাঁড়াল; তার পকেট থেকে এক টুকরো কাগজ বের করে কাব্যপাঠ আরম্ভ করলে)

কৃপাসিন্ধু। মাত্র নিরানব্বুই বছর বয়সে
হে মহামানব ছিদাম চৌধুরী
তুমি পঞ্চত্ব পেলে।
যদিও পড়ে গিয়েছিল তোমার সব দাঁত-
মাথাজোড়া ছিল অতিকায় টাক-
যদিও তুমি চলতে ফিরতে কাঁপতে ঠক ঠক ঠক-
তবু অন্তরে অন্তরে ছিলে তুমি কচি ঘাসের মতন কাঁচা তরুণ।
কোনো ছাগল মুড়িয়ে খেতে পারেনি তোমার হৃদয়ের সেই নীল ঘাস-

তাই ভূষিমালের ব্যবসায়
এক কোটি টাকা জমিয়ে ফেলেছ!
তোমার শোকে আলুপোস্তার আলুতে পোকা ধরেছে-

* * *

শুধু চারিদ্দিকে হাহাকার

ছিদাম চৌধুরী – তুমি আর আমাদের মধ্যে নেই–

তুমি এখন মহাশূণ্যে দড়িছেঁড়া বাছুরের মতো ছুটছ–

ওরে বিহঙ্গ, ওরে বিহঙ্গ মোর–

এখনি বন্ধ, বন্ধ কোরো না পাখা।

জনার্দন। (কাগজ পড়ে) এবার শ্রীযুক্ত বিজয় ঘোষ স্বর্গীয় ছিদাম চৌধুরীর পুণ্য-চরিত শোনাবেন।

বিজয়। (দাঁড়িয়ে উঠে) মাননীয় সভাপতি, সমবেত ভদ্রমহোদয় ও মহিলাবৃন্দ ; সরি – মহিলা কেউ নেই - মানে আজকের সভায় কী যে বলব জানিনা। বলতে চোখ বাষ্পাবিল হচ্ছে – কণ্ঠ রুদ্ধ হচ্ছে – প্রাণ হাহাকার করছে ! মাত্র নিরানব্বই বছরে ছিদাম চৌধুরী আমাদের ছেড়ে ······

(ভূপেনের প্রবেশ)

ভূপেন। অ্যাঁ – একী কাণ্ড ! আমার ঘরে একদঙ্গল লোক কেন ? ব্যাপার কী !

রামরাম। ব্যাপার আবার কী। এঁরা স্বর্গীয় ছিদাম চৌধুরীর শোক-সভা করবেন - জায়গা পাচ্ছিলেন না। তোমার ঘরটা খালি আছে দাদা – তাই এঁদের ডেকে আনলুম।

ভূপেন। কী আমার ঘরে বে-আইনি জনতা ! বিনা পার্মিশানে !

দাশু। চুপ গোলমাল করবেন না। বলুন বিজয়বাবু–

বিজয়। ছিদাম চৌধুরী অনন্তধামে চলে গেলেন। রেখে গেলেন অতুল কীর্তি তাঁর ভূষিমালের কারবার - এক কোটি টাকার ব্যবসা – জাতির জীবনে অক্ষয় সম্পদ – আর কাঁদবার জন্যে রেখে গেলে আমাদের – (কোঁচায় চোখ মুছল)

ভূপেন। গেট্ – আউট – বেরোও সব এখান থেকে – পুলিশ ডাকব–

সুজয়। (আস্তিন গুটিয়ে) শাট্ আপ্!

অন্যান্য সকলে। শাট্ আপ – শাট্ আপ –

ভূপেন। (চিৎকার করে) মগের মুলুক পেয়েছ সব? জোর করে বেদখল! গেট আউট –

দাশু। ইউ গেট আউট – (ভূপেনকে ধাক্কা মারল)

ভূপেন। খুন – খুন – ডাকাত – পুলিশ –

নিতাই। আঃ, বড় গোল হচ্ছে সভায় – লোকটাকে তাড়িয়ে দাও না!

অজয়। তাই দিচ্ছি – (অজয় – সুজয় – জনার্দন এসে ভূপেনকে টানতে লাগল)

ভূপেন। খুন – পুলিশ – ডাকাত – দিনে ডাকাতি –

(ধাক্কাধাক্কি শুরু হল; চেঁচামেচি। সবাই মিলে ভূপেনকে পাঁজাকোলা করে বাইরে নিয়ে চলল)

রামরাম। কী দাদা এখন কেমন লাগছে? তখন বললুম, ঘরটা আমাদের দাও – ভালো কথা তো কানে নিলেনা। বোঝো এবার –

(বলে খ্যাঁক খ্যাঁক করে হাসল। ভূপেন গোঁ গোঁ করতে লাগলেন। ঠিক এই সময় দাড়িওলা একটি লোক একটা সুটকেস হাতে ঘরে ঢুকল। তার পিছনে গাবলু।)

দাড়িওলা লোক। (ঢুকেই চিৎকার করে) সরে যান – সরে যান সব-আমায় একটু শুতে দিন কোথাও! আমার খুব জ্বর, আর দাঁড়াতে পারছিনা!

(যারা ভূপেনকে পাঁজকোলা করে নিয়ে যাচ্ছিল, তারা ছেড়ে দিলে। ভূপেন ধপাস করে পড়লেন। পড়েই রইলেন।)

নিতাই। কে আপনি ? জ্বর হয়েছে তো এখানে কেন ? হাসপাতালে যান না।

দাড়িওলা। আমি গৌহাটি থেকে আসছি। ওখানে প্লেগ লেগেছে বলে পালিয়ে এসেছি - বগলে খুব ব্যাথা। সুটকেসের ভেতরে একটা মরা ইঁদুর পাওয়া গেছে - হোটেলে ছিলুম - সেখান থেকে তাড়িয়ে দিলে - সরুন - সরুন শিগ্‌গির - শুতে দিন আমাকে-ভারী জ্বর এসেছে - সরুন, নইলে যেখানে সেখানেই ধপাৎ করে শুয়ে পড়ব কিন্তু -

রামরাম। অ্যাঁ -- জ্বর - গায়ে ব্যাথা !

অজয়। গৌহাটি থেকে আসছে !

জনার্দন। সুটকেসে মরা ইঁদুর !

কবি কৃপাসিন্ধু। প্লেগ ! কী ভয়ানক ! আর এক মুহূর্ত এখানে নয়। হেথা নয় - হেথা নয় - অন্য কোথা - অন্য কোনোখানে - ( পলায়ন )

নিতাই। অ্যাঁ বুড়ো বয়সে প্লেগে মারা যাব !

দাড়িওলা। সরুন, রুরুন - কারো গায়েই শুয়ে পড়ব এখুনি -

বিজয়। অ্যাঁ - এযে গায়ে শুয়ে পড়তে চায় ! না মশায় - আর দেরি নয় -

দাশু। বিলক্ষণ ! আর দেরি করতে আছে ?

( উর্দ্ধশ্বাসে সবাই ছুটল। নিতাই গড়গড়ি চেয়ারের ওপর চাদর ফেলেই দৌড়ালেন - পালাতে গিয়ে ধড়াস করে একটা আছাড় খেলেন রামরাম - আধ মিনিটের মধ্যেই ঘর সাফ ! ভূপেন কাঁপতে কাঁপতে উঠে বসলেন )

ভূপেন। হায় - হায় - আমার কী হ'ল ! শেষে আমার ঘরে এসে

প্লেগের রুগী ঢুকল ! এবারে যে সবংশে মারা যাব ! হায়-হায় - হায় -

গাবলু। (কাছে এসে) কোনো ভয় নেই কাকা - ও প্লেগের রুগী নয়। নন্তু।

ভূপেন। অ্যাঁ - নন্তু !

নন্তু। (একটানে দাড়ি খুলে ফেলল) কী করব কাকাবাবু, - এই নইলে যে আপনাকে বাঁচানো যেতনা ! এ ঘরে শোক-সভা জমিয়েছিল, তাতে আর একটু হলে আপনার জন্যেই আমাদের শোক-সভা করতে হ'ত।

ভূপেন। বাঁচালে বাবারা - আমায় বাঁচালে। কিন্তু ওই স্যুটকেস -

সন্তু। প্লেগের ইঁদুর নেই কাকা। কী আছে - দেখবেন ?

(স্যুটকেস খুলল। বেরিয়ে এল সেই লাল শালুটি - "ভূপেন্দ্র পাঠাগার।"

গাবলু। কাকা - তাহলে এটা -

ভূপেন। টাঙিয়ে দে - দরজার সামনে টাঙিয়ে দে ! - আর তলায় লিখে দে - ঘরভাড়া হইয়া গিয়াছে।

নন্তু-সন্তু। (আনন্দে) কাকা !

ভূপেন। ঘর ভাড়া দিতে গিয়ে খুব শিক্ষে হয়েছে আমার।...... কিছুই তো বাকী রইল না। তোদের লাইব্রেরিই হোক। সেইটেই দেখছি সবচেয়ে নিরাপদ।

গাবলু। থ্রী চিয়ার্স ফর ভূপেন কাকা -

নন্তু-সন্তু। হিপ্ হিপ্ হুররে -

॥ যবনিকা ॥

২৩

# এই যুদ্ধ

## সুমথনাথ ঘোষ

( ছোট গল্প )

বিলাসিতার মধ্যে ছিল একটু ভাল খাওয়া-দাওয়া, তাও ঘুচলো একে একে !

দোকানের খাবার কেনা আগেই বন্ধ হয়েছিল। বাড়িতে পরোটা হালুয়া তৈরী ক'রে অনুপমা ছেলেমেয়েদের ও স্বামীকে খাওয়াতো। কিন্তু আটার মূল্য অসম্ভব বৃদ্ধি পাওয়াতে এবার পরটা খাওয়াও উঠলো। প্রিয়নাথ বললে, একটাকা সেরের আটা কেনবার মত অবস্থা আমার নয়। জলখাবার তখন গিয়ে দাঁড়ালো শুধু চা আর হালুয়ায়। চিনিটা প্রিয়নাথ পেতো অফিস থেকে সস্তায় - আর চা-টা তাকে কিনতেই হতো না - অফিসের বাবুর্চি সাহেবের টিফিনের চা থেকে প্রতিমাসে কিছু কিছু সরিয়ে তাকে উপহার দিতো। অবশ্য এর জন্যে প্রিয়নাথকে তার চিঠির ঠিকানা লিখে দিতে হতো, দেশে টাকা পাঠাবার সময় লিখে দিতে হতো মনিঅর্ডারের ফর্ম !

অনুপমা আত্মীয়-স্বজনের আসা-যাওয়া, লোকলৌকিকতা সবই রক্ষা করতো এই ভাবে গৃহজাত খাদ্য দিয়ে। প্রথম প্রথম তার চক্ষুলজ্জায় বড় বাধতো। জলখাবারের রেকাবটা সামনে রাখতে রাখতে তাই বলতো, আমাদের উনি আবার বাজারের খাবার একেবারে ঢুকতে দেন না - বলেন সব ভেজাল।

ছোটো ছেলেমেয়েগুলো যদি কোনদিন খাবারের জন্য বায়না ধরতো তো অনুপমা তাদের বুঝিয়ে দিত যে পৃথিবীর যেখানে যত খারাপ জিনিষ আছে তাই দিয়ে আজকাল শহরের দোকানে সিঙাড়া, কচুরী, পানতুয়া, রসগোল্লা প্রভৃতি তৈরী হয়। আর সে সব খেলে ভয়ানক অসুখ করে।

এইভাবে চলছিল। কিন্তু কিছুদিন পরে হঠাৎ অফিসে
স্টক ফুরিয়ে যেতে হলো বিপদ। বাজার থেকে ডবল দা
চিনি কেনবার মতো সচ্ছল অবস্থা প্রিয়নাথের নয়, অথ
যে সব কন্‌ট্রোলের দোকান আছে, সেখানে ধন্না দেবার
সময় কই! তবু বড় ছেলেটাকে একদিন সে পাঠিয়েছিল চি
বার জন্যে। লেখাপড়া কামাই করে, সেখানে 'কিউ' দি
চার ঘণ্টা ভিড় ঠেলে অবশেষে সে বাড়ি ফিরে এলো - জাম
কাঁদতে কাঁদতে। সে দোকানের কাছ পর্যন্ত পৌঁছবার আ
ফুরিয়ে গেছে।

প্রিয়নাথ চিনি কেনা বন্ধ করে দিলে। ফলে চা-হালুয়া
বন্ধ হয়ে গেল।

এইবার জলখাবার ব্যবস্থা হলো মুড়ি আর মুড়কি।
মেয়েদের সঙ্গে প্রিয়নাথও তাই খায়, অনুপমাও বাদ যায় না
একটু গরম জল তার পেটে না পড়লে চলতো না, সেই
স্বামী অফিসে বেরিয়ে যাওয়ার পর সে গুড় দিয়ে চা তৈ
কলাইচটা বড় মগের মত কাপটা ভর্তি ক'রে খেতে বসতো।

ছেলেমেয়েরাও এক-একদিন মাকে ঘিরে ধরতো একটু
পাবার জন্যে। অনুপমা পেয়ালাটা সকলের মুখের কাছে
একবার করে ঠেকিয়ে বলতো, খবরদার, তোর বাবাকে যে
বলিস নি যে আমি চা খেয়েছি।

বড় ছেলের নাম মিণ্ট। বয়েস তার বছর আষ্টেক,
করতো, কেন মা?

ধমক দিতো অনুপমা, তোর অত খবরের দরকার কি?
এই লুকোচুরির কারণ খুবই সামান্য! একদিন প্রিয়নাথে
ধরলে অনুপমা গুড়দিয়ে এক পেয়ালা চা তৈরী করে তার হাতে
বলেছিল, চা খাওনি বলে মাথা ধরেছে, এটা খেয়ে ফেলো
এখনি মাথাটা হাল্‌কা হয়ে যাবে।

কিন্তু এর উত্তরে প্রিয়নাথ চা না খেয়ে তখনি নর্দমা
ফেলে দিয়েছিল আর বলেছিল, এমন নেশা করি না যে
অভাবে গুড় দিয়েও খেতে হবে। স্বামীর মুখ থেকে এ ধরনে
শোনবার পর আর কোন সতী-সাবিত্রীর পক্ষেই বোধ হয় সত
বলা সম্ভব নয়, তাই প্রিয়নাথের কাছে এই দুর্বলতাটুকু
রাখবার জন্যে অনুপমা ছেলেমেয়েদের ওইটুকু ঘুষ দিতো।

চা খাওয়ার অভ্যাস অনুপমা কিছুতেই ছাড়তে পারবে না। তার বিশ্বাস ইঞ্জিন যেমন কয়লা না হলে চলে না, তেমনি সংসারের চাকা যাদের দিনরাত্রি ঘোরাতে হয় তাদের পক্ষে ওটা অপরিহার্য। তাই এরপর যখন গুড়ের দাম বাড়লে প্রিয়নাথ গুড় কেনা বন্ধ করে দিলে, অনুপমা তখন একটুও ইতস্ততঃ না ক'রে নুন দিয়ে 'র' চা চালাতে লাগল।

যুদ্ধের বাজারে যেন সব জিনিষে আগুন লাগল। এদিকে আবার চাল-ডাল ও তরিতরকারীর মূল্যও অসম্ভব রকম বেড়ে গেল। প্রিয়নাথ এবার অস্থির হয়ে ওঠে কোন্‌দিক সামলাবে। ষাট টাকা মাইনের কেরানী সে, অথচ তিনটি ছেলেমেয়ে ও নিজেরা স্বমী-স্ত্রী! কলকাতায় বাড়ী ভাড়া দিয়ে, এ বাজারে ওই টাকায় সংসার চালানো দুঃসাধ্য।

প্রিয়নাথ চালের দাম বাড়তে সরু ছেড়ে মোটা ধরলে। আলুর অগ্নি-মূল্য দেখে আলু কেনা বন্ধ করলে। মাছের সের সাড়ে তিন টাকা হতে নিরামিষ খাওয়া শুরু করে দিলে। এমনি করে সস্তার তরিতরকারী খেয়েও কোন রকমে দিন কাটছিল, কিন্তু তাও বন্ধ হলো যখন কয়লার দাম হঠাৎ সাড়ে চারটাকা হয়ে গেল। একমন কয়লা সাড়ে চারটাকা! প্রিয়নাথ এবার মাথায় হাত দিয়ে পড়লো। দু'টো ভাত সিদ্ধ করেও কি ভগবান তাদের খেতে দেবেন না!

অনুপমা কোনরকমে একবেলা দুটো ভাতে-ভাত রাঁধে, আর তাই দু'বেলা সকলে মিলে খায়।

আগে ভালো খাওয়া-দাওয়ার দিকে প্রিয়নাথ বরাবর-ই দৃষ্টি রাখতো-স্বাস্থই যে জীবনের একমাত্র সম্পদ একথা সে কোন দিন ভোলেনি। এখন তাই ভাতের থালার সামনে বসে বারবার সে শুধু দীর্ঘনিঃশ্বাস চেপে নেয়।

কিন্তু অনুপমার চোখে এটুকু এড়ায় না। স্বামীর এই প্রচ্ছন্ন মনোবেদনা বুঝি সেও বুঝতে পারে! তাই কোনদিন দু'টো আলুর খোসা ভেজে, কোনদিন বা কুমড়োর খোসার তরকারি রেঁধে-ওরই মধ্যে একটু বৈচিত্র আনবার চেষ্টা করতো।

আর ছেলেমেয়েরাও যে ভাল আহার্যের জন্যে খেতে বসে বায়না ধরতো না এমন নয়, তবে অনুপমা তাদের সান্ত্বনা দিয়ে বলতো, আগে যুদ্ধটা থামুক বাবা, তারপর তোরা কত খেতে পারিস দেখবো। রোজ বড় বড় মাছ, বাটি বাটি তরকারি রেঁধে দেবো!

মায়ের মুখ থেকে এই রকম কথা শুনে ছেলেমেয়েরা উৎসাহের

সঙ্গে বলতো, মা তখন চারখানা মাছ ভাজা আমায় কিন্তু একসঙ্গে দিতে হবে ! অনুপমা বলতো, আচ্ছা।

বড় মেয়েটা বলতো, তখন কিন্তু আলুর খোসা ভাজা আমি খাবো না - এতগুলো আলুভাজা দিতে হবে বলে দিচ্ছি ! তাকেও 'আচ্ছা' বলে সান্ত্বনা দিয়ে অনুপমা আবার নিজের কাজে মন দিত।

কিন্তু এই সামান্য বৈচিত্রটুকুও বেশীদিন সইলো না। এক দিন গরম দু'খানা বেগুনভাজা প্রিয়নাথের পাতে দিতেই সে একেবারে রাগে জ্বলে উঠলো। বললে, সখ তো দেখছি ষোল আনা, তার পর মাস-কাবারের আগেই বলবে তেল ফুরিয়েছে। মনে থাকে যেন তখন এক ফোঁটা তেল দেবো না - ওই পাঁচপো তেলে এক মাস চালাতে হয় চালাবে, না হয় পুড়িয়ে খাবে। তিন টাকা করে তেলের সের, আমি কোথা থেকে এর চেয়ে বেশী পাবো - তুমি কি আমায় চুরি করতে বলো না কী ? দশ টাকা ধুতির জোড়া, পঁইতিরিশ টাকা চালের মন - সব জেনে শুনেও তোমার নবাবী গেল না।

স্বামীর মুখের ওপর অনুপমা কোনদিন কথা কয়নি, কিন্তু আজ আর সে চুপ করে থাকতে পারলে না। বললে, কত কালিয়া-পোলোয়া আমায় খাওয়াচ্ছো, আর কি ঢাকাই-বেনারসী পরাচ্ছো যে আমার নবাবী দেখলে। দু'বেলা দুটো ভাত আর আলু সেদ্ধ খাই তাও যদি কষ্ট হয় ত স্পষ্ট বলে দাও - রোজ রোজ তোমার মুখনাড়া আর সহ্য হয় না - যেন আমি ঝি-চাকরাণী চুরি করে সব নিজের পেটে পুরছি।

মুহূর্তে তাদের ভদ্রতা ও শোভনতার সব আবরণ ছিন্ন-ভিন্ন হয়ে যায়। দারিদ্রের নগ্নতায় ও কদর্যতার গ্লানিতে পরস্পরের মন বিষাক্ত হয়ে ওঠে। তাদের দশ বৎসরের বিবাহিত জীবনে ঝগড়া এই প্রথম ! হঠাৎ কোথা থেকে কি যেন হয়ে গেল ! প্রিয়নাথ শিক্ষিত ভদ্রলোক, পরমুহূর্তে তাই অনুতপ্ত হলো। সে পরিষ্কার বুঝতে পারলে এতে অনুপমার কোন দোষ নেই, তারই দরিদ্র মনের ক্ষণিক বিকৃতি ছাড়া এ আর কিছুই নয়। অনুপমাও স্বামীর মুখের দিকে যেন লজ্জায় তাকাতে পারে না !

এমনি করে তারা নিত্য নতুন অভাবের সম্মুখীন হতে লাগলো। যুদ্ধ যে কত ভয়াবহ তা তারা প্রথম উপলব্ধি করলে যখন এর ওপর আবার কেরোসিন তেল দুষ্প্রাপ্য হয়ে উঠলো। সরকারী ব্যবস্থা হলো, চার পয়সার বেশী তেল কাউকে একসঙ্গে দেওয়া হবে না। সভ্যতার আলোয় যারা এতদিন চোখ ধাঁধিয়ে এসেছে তাদের এই

প্রচেষ্টায় দেশবাসী বিক্ষুব্ধ হয়ে উঠলো। তাছাড়া সকলের এই চার পয়সার তেল পাবার উপায়ও ছিল না। রথ-দোলের মত ভিড় লাগতো এই তেলের দোকানে। একজনের পেছনে আর একজন লোক সারি সারি দাঁড়িয়ে যেতো - এমনি কত - পাঁচশো, হাজার, দু'হাজার বালক বৃদ্ধ যুবক - নরনারী ও জাতিধর্ম - নির্বিশেষে! কিন্তু এতো তেল কোথায়? কোনদিনই শেষ পর্যন্ত সবাই পেতো না। যাদের গায়ে জোর আছে এবং যারা সকাল থেকে এসে দু'ঘণ্টা চার ঘণ্টা ধন্না দিতে পারে তারা হয়তো পায়! প্রিয়নাথের সে সময় নেই। কাজেই রাত্রে আলো জ্বালা তাদের বন্ধ হয়ে গেল!

কোনরকমে দু'টো ভাত খেয়ে নিয়ে সকাল সকাল সবাই শুয়ে পড়তো। অন্ধকার গলির মধ্যে পুরানো জীর্ণ একটা বাড়ীর একতলায় দু'খানা ঘরে তারা বাস করে, দিনের বেলাই সেখানে ভালো করে আলো ঢোকে না, তার ওপর আলোক-নিয়ন্ত্রণ, যুদ্ধরে জন্য ত ছিলই! প্রিয়নাথ মনে মনে হাসে। তারা যে আবার অন্ধকার যুগে বাস করছে! সৃষ্টির সেই আদিম যুগে। আবার এক - এক সময় ভাবে, এই ভালো! ঈশ্বর যা করেন মঙ্গলের জন্যে! এই অন্ধকারকে যেন আশীর্বাদ মনে হয়। অন্ধকার তার বেশ ভালো লাগে - এতে ইতর-ভদ্র ধনী-দরিদ্র চেনা যায় না।

কিন্তু আহার্যের ভিতর দিয়ে বুঝি এই পার্থক্য ধরা পড়ে যায়! তাই অল্পদিনের মধ্যে নানা রকমের অসুখ-বিসুখ দেখা দিল। আজ ছেলেটার জ্বর, কাল মেয়েটার পেটের অসুখ, পরশু নিজের আমাশয়, তার পরের দিন হয়ত স্ত্রীর! প্রিয়নাথ বিরক্ত হয়ে ওঠে - কোন্ দিক সামলাবে ভেবে পায় না।

ভায়রাভাইয়ের এক খুড়তুতো শালা কলকাতার নামকরা ডাক্তার, তাঁর ঠিকানা খুঁজে বার ক'রে প্রিয়নাথ ওষুধ নিয়ে আসতো, কোন কোন দিন বা ছেলেমেয়েকে নিয়ে যেতো রিকসা ভাড়া করে তাঁর কাছে দেখাতে।

একদিন ডাক্তার বললেন, ওষুধে কিছু হবে না, ছেলেদের সব 'ভাইটালিটি' কমে গেছে, পথ্য চাই - ফল, দুধ, মাংস, মাছ প্রচুর খাওয়া দরকার।

প্রিয়নাথের মুখ শুকিয়ে গেল। খালি শিশি হাতে করে সে বাড়ী ফিরে এলো। তারপর আকাশ - পাতাল চিন্তা করে এক সময় নিজের মনকে সে নিজেই সান্ত্বনা দিলে - গরীবদের মৃত্যু ত চিরকাল এই ভাবেই হয় - তবে মিছি মিছি ভেবে লাভ কি!

অনুপমা শুধু নীরবে অশ্রুবর্ষন করে। স্বামীর ওই সামান্য আয়, কি করে ছেলেমেয়েদের ভালোমন্দ খাওয়াবে ভেবে পায় না, তার গায়ে দু'একখানা অলঙ্কার ছিল তা ইতিপূর্বেই গিয়েছে সংসারের অনটনে।

তার চোখের সামনে ছেলেমেয়েরা শীর্ণ থেকে শীর্ণতর হয়ে আসে, স্বামীর দেহ রীতিমত ভেঙে পড়ে - তবু সে কিছু করতে পারে না। কেলল কাঁদতে কাঁদতে ভগবানের কাছে প্রার্থনা জানায় যেন এই যুদ্ধ শিগগির থেমে যায়। যেন শিগগির দেশের সচ্ছল অবস্থা ফিরে আসে!

এই সময়ে একদিন সামনের মাড়োয়ারীদের বাড়ীতে বিয়ের বাজনা বেজে উঠলো। লক্ষপতির ছেলের সঙ্গে কোন ক্রোড়পতির মেয়ের নাকি বিয়ে! এই বিরাট অট্টালিকার ঠিক পিছন দিকের সবচেয়ে সরু গলিটাতে প্রিয়নাথের বাসা! ভিয়ানের গন্ধে মেতে উঠেছে পাড়া। বিশুদ্ধ ঘৃতে নানাবিধ মিষ্টান্ন প্রস্তুত হচ্ছে।

বহুদিন পরে এমন সুখাদ্যের গন্ধ নাকে যেতে অনুপমার মনটা সহসা তীব্র আক্রোশে ভরে ওঠে। নাকে কাপড় চেপে, কতকটা যেন আপন মনেই সে বলে, উঃ, মুখপোড়ারা গন্ধ বার করেছে দেখো না কিরকম, ঘরে টেঁকা দায়!

বড় ছেলেটা কাছেই কোথায় ছিল। খপ্ করে বলে উঠলো, মা আমরা নেমন্তন্ন খেতে যাবো!

অনুপমা বলে, ছিঃ বাবা, ওরা বড়লোক, ওদের বাড়ী কি যেতে আছে!

মিণ্টু বলে, আচ্ছা মা, আমরা যদি রাত্রে লুকিয়ে খেয়ে আসি তাহ'লে ওরা কি করে জানতে পারবে!

ছেলের কানটা বেশ করে মলে দিয়ে অনুপমা বললে, ছোটলোকের মত এই সব কথা শিখছিস্ কার কাছে - শিগগির বল - তা না হ'লে এখুনি মেরে হাড় ভেঙ্গে দেবো।

ছোট মেয়েটা টপ্ ক'রে বলে ফেললে, মা দিদি বলেছে। দিদি বলেছে! দাঁড়াও আজ দিদির পিঠ ভাঙছি। রাগে অগ্নিমূর্তি হয়ে অনুপমা বড়মেয়েটার কাছে ছুটে গিয়ে তার পিঠে দুমদাম ক'রে ঘা কতক বসিয়ে দিলে। বড় ছেলে ও মেয়েটা এক সঙ্গে তারস্বরে চীৎকার করতে লাগল।

প্রিয়নাথ সবে অফিস থেকে ফিরে জামা - কাপড় ছাড়ছিল। ছেলেমেয়েদের কান্না কানে যেতেই তার মেজাজটা কেমন রুক্ষ হয়ে

ঠলো। সে ঘর থেকে চেঁচিয়ে বললে, ছেলেমানুষ না হয় একটা থা বলেই ফেলেছে, তা বলে কি অমন ক'রে ঠ্যাঙাতে হয়!

না, ঠ্যাঙাবে না! ঠ্যাঙানীর এখনই হয়েছে কি! এতবড় াস্পর্ধা তোমার ওই ছেলেমেয়ের, বলে কিনা চুরি করে ওদের াড়ীতে খেতে যাবে! আবার কাঁদছে – লজ্জা করে না, ছোটলোক কাথাকার! এই বলে আরো দ্বিগুণ রাগে অনুপমা জ্বলে ওঠে! কসের এক উত্তেজনায় তার সর্বশরীর যেন ঠক্‌ঠক্ করে কাঁপতে থাকে।

রাত্রে ঘুমোতে ঘুমোতে ছেলেটা চমকে ওঠে - বারবার তার ঘুম ভঙ্গে যায় কিসের শব্দে। বাইরে ঠিক তাদের ঘরের সামনে এঁটো াতা গেলাস চাকরেরা ফেলে যাচ্ছে, আর কতকগুলো কুকুর তারই ভতর থেকে ভুক্তাবশিষ্টগুলি নিয়ে টানা-টানি ছেঁড়া-ছিঁড়ি করছে। রু গলির রাস্তাটা ভরে ওঠে উচ্ছিষ্টে।

অনুপমা বিছানার মধ্যে শুয়ে গরগর করে রাগে। মুখপোড়ারা ার এঁটো ফেলবার জায়গা পেলে না, আমার দরজার সামনে মরতে লো। ছি - ছি গলায় দড়ি! গরীব বলে কি এত হেনস্তা।

অকস্মাৎ কতকগুলি কুকুর ঘেউ ঘেউ করে ডেকে উঠলো! নুপমা দাঁতে দাঁত চেপে বললে, মর্ মর্ মড়ারা, এত গিলছিস্ তবে াবার চেঁচিয়ে মরিস কেন!

ওগো, তোমার পায়ে পড়ি একটু চুপ করো। আমায় একটু মোতে দাও – বলে পাশের ঘর থেকে প্রিয়নাথ স্ত্রীর ওপর ঝেঁজে ঠে।

তা আমার ওপর রাগ করলে কি হবে - মুখপোড়াদের কাণ্ডটা কবার দেখছো! যত রাজ্যির এঁটো এনে আমাদের বাড়ীর দরজার ামনে ফেলছে! শুনতে পাচ্ছোনা? কেন আর কি কোন চুলোয় ায়গা নেই!

তা তোমার এত গায়ের জ্বালা কেন! তোমার ঘরের ভেতরে ফেলতে আসেনি - সরকারী রাস্তায় ফেলছে। তুমি বাধা দেবে কান অধিকারে?

সরকারী রাস্তা বলে যা ইছে তাই ওরা করবে না কি?

প্রিয়নাথ এবার রীতিমত চটে উঠলো। বললে তা কি করতে বে - না ঘুমিয়ে সারারাত তোমার মত নিজের মনের সঙ্গে ঝগড়া রতে হবে?

তারপর সুরটা একটু নামিয়ে বলে, যারা করছে করুক - তোমার এত মাথাব্যাথা কেন - তুমি ঘুমোও না চুপ করে।

অনুপমা বলে, এতে ঘুম আসে মানুষের চোখে!

তোমার চোখে ঘুম না আসে ত তুমি চুপ ক'রে থাকো - যাদের আসে তাদের ঘুমোতে দাও। দোহাই তোমার! এই বলে প্রিয়নাথ যেই থামলো অমনি সঙ্গে সঙ্গে কুকুরগুলো ঘেউ ঘেউ করে ডেকে উঠলো।

মিণ্টু চুপি চুপি বলে, মা ওদের তাড়িয়ে দিয়ে আসবো?

প্রিয়নাথ চেঁচিয়ে উঠলো, চুপ কর্ হারামজাদা - এখনো জেগে আছে,চোখে ঘুম নেই- এই রাত্রে উনি যাচ্ছেন রাস্তায় কুকুর তাড়াতে! স্বামীর ওপর এবার আরো এক পর্দা গলা চড়িয়ে দিলে অনুপমা। বললে, তা ওর ওপর রাগ করলে কি হবে শুনি! সকলে ত আর তোমার মত এই গোলমালের ভেতরেও ঘুমোতে পারে না!

প্রিয়নাথ বললে, আচ্ছা আমার ঘাট হয়েছে, দোহাই তোমাদের- তোমরা দয়া করে একটু চুপ করো। অফিসের হাড়ভাঙা খাটুনির পর এ যেন আর সহ্য হয় না। আবার কাল সকালে অফিস আছে, ভুলে যেয়ো না।

অনুপমা এবার তীব্র ভাষায় গালাগাল দিয়ে উঠলো তাদের - সেই কুকুরগুলো যাদের উচ্ছিষ্ট ভোজন করছে। কি জানি কেন, তখন তার মনে হলো, দোষ কুকুরদের নয় - দোষ সেই সব ধনীদের যারা প্রলুব্ধ করে কুকুরদের তাদের ভুক্তাবশিষ্ট দেখিয়ে। অনুপমা অকথ্য ভাষায় অভিসম্পাত দিতে লাগল তাদের। রাত্রের সেই নির্জনতায় তার সেই গালীগুলো যেন তারই কানে ফিরে এসে বার বার তাকে ধিক্কার দিতে থাকে।

পরের দিন সকাল থেকে ভেদ-বমি শুরু হয়ে গেল অনুপমা ও বড় ছেলেটার।

ডাক্তার বমি পরীক্ষা করে বললেন, অত্যধিক ঘৃতপক্ক খাদ্য পেটে পড়েছে। প্রিয়নাথ বিস্মিত দৃষ্টিতে ডাক্তারের মুখের দিকে চেয়ে বললে, ঘৃতপক্ক দূরে থাক এক ফোঁটা ঘি আমার বাড়ীতে ঢোকেনি আজ চার মাস।

ডাক্তার বললেন, ওকথা আমায় বললে বিশ্বাস করব না - কেন না লুচি ও সন্দেশের টুক্‌রো এখনও রয়েছে বমির সঙ্গে।

প্রিয়নাথ এবার মাথায় হাত দিয়ে যেন আকাশ - পাতাল কি সব ভাবতে থাকে।

ডাক্তার দু'জনকে দু'টো 'সেলাইন ইন্‌জেকশন' দিয়ে চলে গেল।

পরদিন সকালে বড় ছেলেটা একটু সামলে উঠলো বটে, অনুপমার রোগ আরও বেড়ে গেল। তৃতীয় দিন ভোরে অনুপমার মৃত্যু হলো!

স্ত্রীকে দাহ করে ফিরে আসবার পথে প্রিয়নাথ একখানা খবরের কাগজ দু'আনা দিয়ে কিনে আনলে। বহুদিন পরে সে আজ কাগজ কিনলে শুধু মনটাকে একটু অন্যভাবে ব্যস্ত রাখবার জন্য।

বাড়ীতে গিয়ে রকে একখানা মাদুর পেতে প্রিয়নাথ কাগজটা নিয়ে শুয়ে পড়লো। কিন্তু প্রথম পাতা খুলতেই সর্বপ্রথম তার দৃষ্টি গিয়ে পড়লো বড় বড় হরপে ছাপা এই সংবাদটার ওপর - বাংলাদেশে বিমান - হানায় এ পর্যন্ত মোট ২৬ জন নিহত হয়েছে আর আহত হয়েছে ৩৪ জন!

এর ঠিক নীচেই ছিল বড়লাটের এক বেতার - বাণী। তিনি বাংলাদেশের লোকদের অভয় দিয়ে বলেছেন, আর দুশ্চিন্তার কারণ নেই। এখন আমেরিকা, অস্ট্রেলিয়া ও আফ্রিকা থেকে বহু অস্ত্রসস্ত্র ও লক্ষ লক্ষ সৈন্যসামন্ত ভারতবর্ষে এসে পৌঁছে গেছে। শত্রুদের আর সাধ্য নেই যে ভারতবর্ষের কোন ক্ষতি করে। এ যুদ্ধে আমাদের জয় সুনিশ্চিত!

প্রিয়নাথ কাগজটা আর পড়তে পারলে না। তাড়াতাড়ি বন্ধ ক'রে রেখে বুকের মধ্যে একটা দীর্ঘনিশ্বাস চেপে নিলে!

□ □

২৪

# তুমি কি সুন্দর

## বুদ্ধদেব বসু

আমি একজন সাহিত্যিক। আমার প্রকৃত নাম প্রকাশ করলে আপনারা সকলেই আমাকে চিনবেন, কেননা আমি রীতিমত নাম-জাদা। ধ'রে নিন আমার নাম – মানসকুমার পালিত।

গল্প শুনেছি যে, একবার রবীন্দ্রনাথ যখন ট্রেনে যাচ্ছিলেন, তাঁহার সহযাত্রী ছিলেন বাংলাদেশের একজন ক্রোড়োপতি ব্যবসায়ী। ক্রোড়পতি জিজ্ঞেস করলেন কবিকে, 'মশায়ের কী করা হয়?' কবি বললেন, 'লিখি।' ক্রোড়পতি কিছুটা বিস্মিত হ'য়ে বললেন, 'লেখেন? তা – তা – মশায়ের কী করা হয়?' কবি অত্যন্ত গম্ভীর স্বরে বললেন, 'শুধু লিখি।' এবং এই ঘটনার পর থেকেই তিনি নাকি পুরো ফস্ট কেলাস কামরা রিসার্ভ না - ক'রে ট্রেনে চাপতেন না।

এ-গল্প তথ্য না হ'তে পারে, কিন্তু সত্য। ইতিহাসের পাতায় এর স্থান নেই-বা থাকলো, মানুষের মন থেকে মুছে যাবার নয়। তবে নিছক তথ্যের দিক থেকে দেখতে গেলে কথাটায় ভুল আছে বই কি। 'শুধু লিখি' এ-কথা রবীন্দ্রনাথকে কি মানায়? তাঁর জমিদারি, তাঁর শান্তিনিকেতন, তাঁর বিশ্বভারতী, দেশ - বিদেশে নানা বিষয়ে তাঁর বক্তৃতা, তাঁর ছবি, গান, অভিনয় ··· কত আর বলবো। সাম্প্রতিক রবীন্দ্র - সংখ্যাগুলির কল্যাণে ও - সব তো আপনারা সবাই জেনে গিয়েছেন, তাই নয় কি? রবীন্দ্রনাথ যে শুধু-লেখক ছিলেন না, একথা আজকের দিনে কারুরই জানতে বাকি নেই।

আমি অনেক ভেবে দেখছি যে, বাংলা - সাহিত্যের ইতিহাসে আমিই হচ্ছি প্রথম – এবং এখন পর্যন্ত একমাত্র - লেখক, যে লেখক ছাড়া আর কিছুই নয়। আমি শুধুই লিখি। লেখা আমার একমাত্র উপজীবিকা। কাগজের উপর কালির আঁচড়কাটা ছাড়া অন্য কোনো

কাজই আমি জানিনে কিংবা পারিনে, এবং আমার জীবনে অর্থাগমের ওটাই অদ্বিতীয় পথ। অতএব আমার রচনাশক্তি বাধ্য হয়ে সর্বতো-মুখী। পাঁচ লাইনের বিজ্ঞাপন থেকে পাঁচশো পাতার উপন্যাস, সরস্বতী পূজার পদ্যথেকে বালকদের জন্য রোমাঞ্চকর হত্যাকাণ্ড- 'উপযুক্ত মূল্য' পেলে কোনোটাকেই আমি অবহেলা করিনে। (জানানো দরকার যে, 'উপযুক্ত মূল্য' প্রকাশকদের পরিভাষা ; তাঁরা যা দিতে ইচ্ছে করেন কিংবা দর-কষাকষি ক'রে যা আমরা আদায় করতে পারি, সেটাকেই উপযুক্ত ব'লে ধ'রে নিতে হয়।) এ - পর্যন্ত কত লেখাই যে আমাকে লিখতে হয়েছে তার কোনো লেখাজোখা নেই। কবিতা গল্প উপন্যাস নাটক প্রবন্ধ সমালোচনা ভ্রমণকাহিনী পাঠ্যকেতাব ; ছোটদের লেখা, যশ সবটাতেই আছে। আমার বইয়ের সংখ্যা গণনা আমি অনেককাল ছেড়ে দিয়েছি, কোনো দিন দৈবাৎ ঠিক সংখ্যাটি আবিষ্কার ক'রে চমকে উঠে পাছে হার্টফেল ক'রে মারা যাই, সেই ভয়ে এখন থেকেই আমার হৃৎপিণ্ড একটু - একটু বিগড়োচ্ছে। অথচ ভেবে দেখতে গেলে, আমার প্রণীত গ্রন্থের সংখ্যাধিক্যে লজ্জিত হবার কিছুমাত্র কারণ নেই, কেন আমি আমার সমসাময়িক লেখকদের মতো কলেজের প্রফেসর কি ফিল্‌মের ডায়রেক্টর কি দৈনিকপত্রের সব এডি-টর কোনোটাই আজ পর্যন্ত হইনি ; লেখাই আমার সব সময়ের কাজ, এবং যে দেশে লেখকদের মজুরি অনুচ্চারণীয়, সে দেশে আমার মতো একব্রতীর বেশী না লিখে উপায় কী?

আমার লেখার পরিমান ও বৈচিত্র দেখে আমার আয়ের অঙ্ক সম্বন্ধে অনেকেই নানা রকম আজগুবি অনুমান ক'রে থাকেন। সকল রকম অপবাদের মধ্যে ধনাপবাদ ভালো, সুতরাং আঁকড়া সত্য কথাটা প্রকাশ ক'রে দিয়ে এই উপভোগ্য কুসংস্কার সম্পূর্ণ নষ্ট করতে ইচ্ছা করিনা। কেউ যখন পিঠে চাপড় দিয়ে বলে, ওহে, শুনছি তুমি নাকি আজ-কাল মাসে হাজার টাকা কামাচ্ছো? কিংবা যখন জনশ্রুতি কানে আসে যে, আমার ব্যাঙ্কের খাতা পঞ্চাশ হাজারের সীমানা পার হ'য়ে গেছে এবং লেকপাড়ায় আমার মস্ত বাড়ী উঠলো ব'লে, তখন মনে মনে বেশ খুশি হই বইকি। মিথ্যে ক'রেও এমন মনোহর কথা লোকে তো আর সকলের সম্বন্ধে রটায় না! আমি সোজাসুজি এসব কথার প্রতিবাদ করিনে, মৃদু মধুর হেসে লজ্জিত ভাবে বলি, 'কী যে বল! পাগল নাকি!' ভাবখানা এই রকম যে, তোমরা যা বল্‌ছো সেটা হ'লেও হ'তে পারে, আমি অত্যন্ত বিনয়বশতই স্বীকার ক'রে নিতে কুণ্ঠিত হচ্ছি। অত্যন্ত প্রবল প্রতিবাদেও যখন কোনো ফল হবে না,

লোক যা ভাববার ভাববেই ; এবং যা বলবার বলবেই, তখন মি
মিছি তারস্বরে প্রতিবাদ ক'রেই–বা লাভ কী – বরং ব্যাপারটা মৃত্
অস্ফুট অস্বীকারের কুয়াশায় আচ্ছন্ন রেখে, একই সঙ্গে ধনী ও বি
হিসেবে যদি সুনাম অর্জন করতে পারি তাহ'লে মন্দ কী ? যে সমা
বাস করি সেখানে মিথ্যে ক'রেও যদি কেউ বড়লোক ভাবে, সেট
কম লাভের কথা নয়।

আসলে এত রকমের এত লেখা লিখেও সম্পাদক, প্রকাশ
রেডিও, রেকর্ড কোম্পানী, ফিল্ম কোম্পানী ইত্যাদি নানা দিক থে
নীল সবুজ হলদে গোলাপী রঙের যত রকমারি চেক আমার হা
এসে পৌছয়, সেগুলো সব মিলিয়েও যা হয় সেই সত্যিকার যে
ফলটা শুনলে অনেকেই এত স্তম্ভিত হবেন যে, অনায়াসে আমা
অসত্যভাষী ব'লে মনে - মনে স্থির করে নেবেন। অত
এ প্রসঙ্গ থাক। সংক্ষেপে এটুকু ব'লে রাখি যে, শত্রুরা বিদ্বেষ থে
এবং বন্ধুরা ঈর্ষা থেকে আমার আয় যতটা ফাঁপিয়ে তোলে, জীব
কোনো দিন তার কাছাকাছি পৌছতে পারবো এমন আশা রাখিনে
তবে এও বলবো যে, দিব্যি সুখে স্বচ্ছন্দে থাকবার মতো রোজগ
আমি করি বটে। তার কারণ অবশ্যই এই যে, এ-সংসারে আ
নিতান্তই একলা। কাউকে আমার ভরণপোষণ করতে হয় ন
নিজেকে ছাড়া। আত্মীয়স্বজনের বালাই আমার নেই। অত
বিপদে পড়লেও কোনোখান থেকে দশ টাকা মনি – ওর্ডার পাব
আশা আমি যেমন রাখিনে, তেমনি পূজোর সময় কারু জন্যে এ
জোড়া কাপড়ও আমাকে কিনতে হয় না। অনাত্মীয়তার জন্য আম
কোনো ক্ষোভ নেই, বরং আমি এটাই মনে করি যে, আমি বে
দিব্যি আছি। আমার আয়ে ছোট খাটো একটি সংসার মাঝা
অবস্থায় চলতে পারতো, আমার একলার পক্ষে যথেষ্ট বাবুগিরি ক'রে
কিছু উদ্বৃত্ত থেকেই যায়। অবশ্য বাবুগিরি বলতে যা বোঝায়
আমার বিশেষ কিছু নেই। আধুনিক লেখক হ'য়েও পান-সিগারেট
অভ্যেস পর্যন্ত আমি করতে পারিনি, আমি এতই অপদার্থ। ছে
বেলায় নন-কো-অপারেশনের হুজুগে প'ড়ে একবার জেলে গিয়েছিলু
সেই থেকে বারো মাস খদ্দর পরাটা আমার একটা কায়েমী অভ্যে
দাঁড়িয়ে গেছে। কাপড়চোপড়ের খরচ আমার নাম মাত্র ! শুধু দু
ব্যয়সাপেক্ষ অভ্যেস আমার আছে – বহির্ভোজন ও দেশভ্রমণ ;
মধ্যে প্রথমটা না হ'লে আমার শরীর টেঁকে না। দ্বিতীয়টা না হ'
প্রাণ বাঁচে না। এতকাল মেস্-এই কাটিয়েছি এবং সেখানে যে অখা

গুলো গলাধঃকরণ করবার জন্য দেওয়া হ'তো, তার পরিপূরক ও সংশোধকরূপে মহানগরীর নানাজাতীয় রেস্তোরাঁয় আমাকে নিয়মিত আবির্ভূত হ'তে হয়েছে। বছর-দুই আগে সিনেমার প্রথম গল্প লেখবার পরে আমার ঘরে দর্শন-পিপাসীর ভিড় এত বেড়ে উঠতে লাগলো যে, বহুকালের মেস ছেড়ে শহরের বিরল বসতি দক্ষিণ প্রান্তে একটা ছোটো ফ্ল্যাটে উঠে আসতে বাধ্য হলুম। দক্ষিণ-দেশবাসী এক ভৃত্য জুটেছে, বাজারের অর্ধেক পয়সাই সে চুরি করে, তবু আহারের সময় বিলক্ষণ দাক্ষিণ্য প্রকাশ করে ব'লে যত্নে তাকে টিকিয়ে রেখেছি। কিন্তু বাইরে খাবার অভ্যাসটা ছাড়তে পারিনি, কখনো পারবো ব'লেও মনে হয় না। আর দেশভ্রমণ! - আপনারা যে-যাই বলুন, ওটি আমার না-হ'লেই চলে না, বছরে দু'বার কলকাতা থেকে আমার বেরুনোই চাই।

এখানে বোধ হয় অনেকের মনে প্রশ্ন উঠেছে - আমি এখনো বিয়ে করিনি কেন। কিন্তু সে-বিষয়ে কিছু বলবার আগে, আমি কখনো বিয়ে করেছি কিনা, এ-প্রশ্নের জবাবটা দিয়ে নিলেই ভালো হয়। কেননা এ-বিষয়ে নানারকম মতামত শুনতে পেয়েছি। সব-চেয়ে প্রবল - প্রচারিত মতটা হচ্ছে এই যে, মানসবাবু তিন-তিনবার বিয়ে করেছেন, এবং পর-পর তাঁর তিন তিন স্ত্রী বিয়ের এক বছরের মধ্যে আত্মহত্যা করেছেন, এবং তার পরে আর অবলা বঙ্গ-নারীর অকালে অপমৃত্যুর নিমিত্ত হ'তে তিনি ভরসা করেননি। মানসবাবুর গৃহে আত্মহত্যাটা দুর্মর ব্যাধিরূপে দেখা দেবার কারণটা কী, তা নিয়েও অনেক থিওরি আমার কানে এসেছে, শুনতে সেগুলো সুখকর নয়, এখানে আর নাই বললুম। কেউ-কেউ বলেন, মানসবাবু প্রথম যৌবনে একবার প্রণয়েয় হতাশ হ'য়ে-আজীবন কৌমার্য বরণ করেছেন; কেউ আবার বলেন যে, মানসবাবুর স্ত্রী তাঁকে পরিত্যাগ ক'রে লক্ষ্ণৌতে গিয়ে মানসবাবুরই এক বন্ধুর সঙ্গে বসবাস করছেন। এছাড়াও কয়েকটা থিওরি প্রচলিত আছে, সেগুলি এতই লোমহর্ষক যে, আমি যে এত লিখেছি, আমিও ছাপার অক্ষরে লিখতে সাহস করিনে।

যাই হোক, মানসবাবুর জীবনবৃত্তান্ত অন্যদের চাইতে আমি বোধ হয় ভালোই জানি, এবং এ-বিষয়ে আমি কিছুমাত্র রেখে-চেকে কথা কইব না, স্পষ্ট ভাষায় শাদা সত্য প্রকাশ করবো। বিশ্বাস করুন, মশাই, জীবনে আমি কখনোই বিয়ে করিনি - তিনটি না, দুটি না এমনকি একটিও না। কেন করিনি তার উল্লেখযোগ্য কোনো

কারণ নেই। ঠিক সময়ে যোগাড়-যন্তর ক'রে বিয়ে দেবার মতো মা, মাসি বা পিসি কেউ ছিলেন না, তারপরে আর সুযোগ হয়নি, দিনের পর দিন কেটে গেছে ও যাচ্ছে। বিয়ে করিনি ব'লে আমাকে করুণা করবার কারণ নেই, কেননা বিয়ে না ক'রেও বেশ আছি, আবার ঈর্ষা করাও অনর্থক, কেননা কখনই বিয়ে করবনা এমন কোনো প্রতিজ্ঞাও আমার নেই। আপনারা হয়তো মনে মনে ভাবছেন যে, প্রথমবার বিয়ে করবার বয়স আমার পেরিয়ে গেছে। কিন্তু আমার বয়স কত তা কি আপনারা জানেন ?

না, মশাই ! মাপ করবেন, ও বিষয়ে আলোচনা করতে পারবো না, গেল দশ বছর ধরে বয়সের কথা উঠলে আমি নির্বাক। আমাকে দেখে কেউ বলে বত্রিশ, কেউ বলে পঁয়তাল্লিশ, তা ঐ রকম কিছু একটা হবে আর কি। যাঁরা আমাকে চোখে দেখেছেন তাঁরা বলেন যে, গেল পনের বছর ধরে আমি ঠিক একরকমই আছি। সেই রকম কাঁচা, ছেলে মানুষি, গাল ফোলা, ঈষৎ বোকা, লম্বা লম্বা 'সাহিত্যিক' চুল কপাল পার হ'য়ে চোখে এসে পড়েছে, সেই রকমই সরল উচ্চহাসি, মনখোলা ব্যবহার। নিজের কথা অনেকখানি লিখে ফেলতে হ'লো, কিছুমনে করবেন না। নিজের গল্প নিজে বলবার এইতো বিপদ।

***

তাহ'লে সর্বসমক্ষে নিবেদন করি যে, পরিচিত, অর্ধপরিচিত, শ্রুতি-পরিচিত নানা মানুষকে নিয়ে ঝাঁকে-ঝাঁকে গল্প লেখার পর আজ যে হঠাৎ নিজের গল্প লিখতে বসেছি তার বিশেষ একটি কারণ আছে। কারণটি আর কিছু নয় ; সম্প্রতি আমি প্রেমে পড়েছি ; এবং সেই প্রেমের আবেগ কোনো উপায়ে প্রকাশ করতে না-পারলে শান্তি পাচ্ছি না।

কে সে ? কেমন ক'রে বলবো ? আমি তাকে দেখিনি। না দেখেই প্রেম ? হাঁ, না দেখেই প্রেম। ঘোরালো ঠেকছে ? কিন্তু ব্যাপারটা কিছু জটিল নয়, শুনুন। সেবারে সিনেমার গল্প লিখে

এক সঙ্গে মোটা টাকা পেয়ে ধাঁক'রে একটি রেডিও সেট কিনে ফেলে ছিলুম। সেইটি বাড়িতে এনে প্রথম ক'দিন নিচু হ'য়ে কাঁটা 'ঘোরাতে-ঘোরাতে শিরদাঁড়া ব্যথা হয়ে গেল। তা হোক্, পৃথিবী ভরে কত গান, কত কথা, কত ভাষা, কত কিছু! এতো ভালো লাগলো যে বলবার কথা নয়। আমার জীবনে যেন নতুন উৎসাহ ও আনন্দ এল। রেডিও শুনবো ব'লে সন্ধ্যাবেলা বাড়ি থেকে বেরুনই ছেড়ে দিলুম। অন্য সময়ে যখন বেরুতুম, মনে হ'তো বাড়িতে যেন একজন আমার অপেক্ষা ক'রে ব'সে আছে, তাকে একটু ছুঁলেই তার সুন্দর উজ্জ্বল সুন্দর মুখ আলো হ'য়ে ওঠে, তারপর তার বুকের ভিতর থেকে বেরিয়ে আসে কত কথা, কত গান। এ যেন আমার জীবনের অফুরন্ত আশ্চর্য সঙ্গী। বাড়িতে নব বধু এলে যুবক স্বামীর মনের অবস্থা বুঝি এইরকমই হয়। চুড়ির টুং টাং, শাড়ির খস্ খস, এখানে একটু গন্ধ, ওখানে একটু ইঙ্গিত - সব মিলে তাকে পাগল ক'রে তোলে। রেডিওর যন্ত্রটির ঐশ্বর্যই কি কম! সে আমার ঘরে নিয়ে আসছে কত দূরের সমুদ্রপারের সুর, বিচিত্র দেশের সুখদূঃখে আন্দোলিত জীবনকাহিনী! মুগ্ধ হয়ে গেলুম, মগ্ন হ'য়ে গেলুম রেডিওর নেশায়।

এ - উন্মাদনা যে স্থায়ী হয়নি তা বলাই বাহুল্য। ছ'মাসের মধ্যে এলো শিথিল হ'য়ে, বছর না ঘুরতে গেল কেটে। তারপর কাঁটাটি অনড়ভাবে কলকাতায় এসে ঠেকলো, এবং যখনই যন্ত্রটাকে চালাই, হয় কোনো অশ্রাবৎ 'আধুনিক' গান (এত খারাপ পদ্য কি বাংলাদেশে আজকালও লেখা হয়?) নয় দাহুমনির ইনোনো-বিনোনো ফ্যানানো ঘ্যানানো ন্যাকামি, নয় পল্লীমঙ্গলের আসরে শহুরে ছোঁড়া-দের মুখে গেঁয়ো ভাঁড়ামি, আর নয়তো যুদ্ধের খবর। রেডিওটা আওয়াজ করে ওঠামাত্র ওর কণ্ঠরোধ করতে মুহূর্তকাল বিলম্ব করিনে। তারপর এমন হ'লো যে, মাসের পর মাস ওটাকে স্পর্শই করিনে, পূর্ব-অভ্যাসমতো আড্ডা দিয়ে রেস্তোরাঁয় খেয়ে রাত এগারোটায় বাড়ি ফিরে খাটের উপর চিৎপাত হ'য়ে পড়ি - রেডিওর মনে রেডিও পড়ে আছে, তার চকচকে ঝকঝকে গায়ে জমেছে ধুলো।

এরই মধ্যে সেদিন সারাদিন ঘোরাঘুরি ক'রে সন্ধ্যের পরে বাড়ি ফিরেছি। ঘরে ঢুকেই মনে হ'লো একটি মেয়েলি-গলার গান হাওয়ায় ভেসে বেড়াচ্ছে। পাশের বাড়ির রেডিও যেন এই সন্ধ্যার আবছায়াকে সুরের ছায়ায় ভ'রে দিচ্ছে। গানটি আমার কানে হঠাৎ এত মধুর লাগলো যে, তক্ষুনি আমার রেডিওর চাবি টিপে দিলুম - একটু পরে সেই ছায়াছন্ন সুর উজ্জ্বল আলোর মতো আমার ঘরে ছড়িয়ে পড়লো। সঙ্গে-সঙ্গে আমার বুকের ভিতরটায় কেমন ক'রে উঠলো তা বুঝিয়ে বলতে পারব না। আহা, কী গান! মনে হ'লো এমন গলা, এমন সুর জীবনে কখনো শুনিনি। যেন এই গান শোনবারই জন্য জীবনের এতগুলি বছর আমি প্রতীক্ষা ক'রে ছিলাম, আজ এই মুহূর্তে এ-গান শোনামাত্র আমার জীবন ভ'রে উঠলো। স্তব্ধ হ'য়ে শুনছি' আলো জ্বালতে ভুলেছি, বসতে মনে নেই। কিন্তু হঠাৎ যেন বীণার তার ছিঁড়ে গেলো, রঙ্গমঞ্চে অভিনয়ের সবচেয়ে নিবিড় মুহূর্তে ইলেক্‌ট্রিক আলো গেল নিবে। কানে এল এক ঘেয়ে মোটা গলার কথা 'এই-মাত্র আপনাদের গান গেয়ে শোনালেন মালবিকা রায়। এঁর গান আবার আপনারা শুনতে পাবেন ন'টা দশ মিনিটে। পরবর্তী পনেরো মিনিটে ......'

আর শুনলুম না। রেডিওটা বন্ধ ক'রে অন্ধকার ঘরেই খানিকক্ষণ ব'সে রইলুম। ঐ একটুখানি - শোনা গান মনের মধ্যে গুনগুনিয়ে ফিরতে লাগলো। মালবিকা রায়? নামটিও সুন্দর! রেডিওর গাইয়েদের মধ্যে এ-নাম আগে তো কখনো শুনিনি। কে জানে, বহুকাল তো রেডিও খুলিনা, ইনি হয়তো আগেও গেয়েছেন। অনুতাপে জ্ব'লে গেলুম। যদি নিয়মিত শুনে যেতুম, যদি এ-ক'মাস মাঝে-মাঝেও রেডিওটা খুলতুম, তাহ'লে এই গান হয়তো আজই প্রথম শুনতুম না। কিন্তু আজ এই মুহূর্তে প্রথম না শুনলে এ গান কি এমন ক'রে আমার বুকের মধ্যে এসে লাগতো ; এমন ক'রে লাগাটা তো সব সময় ঘটে না। আমার আজকের এই মুহূর্তেরমনের অবস্থা থেকে আজ যে চৈত্রমাসের শুক্লা একাদশী এ সমস্তের সঙ্গেই হয়তো এই ভাললাগার যোগ আছে। ......

□ □

# परिशिष्ट (१)

१. **अक्षयकुमार वडाल** :— (१८६० – १९१९) विहारीलाल चक्रवर्तींचे काव्य-शिष्य व रवींद्रनाथांचे समकालीन गीति-कवि. शुद्ध भाषा आणि थोडक्या शब्दात सखोल भावनांचा अविष्कार हे यांच्या काव्याचे वैशिष्टय. देवेंद्रनाथ सेन यांच्या प्रमाणेच अक्षयकुमारांच्या गीति-कविता रवींद्रनाथांच्या कालीं प्रचलित असलेल्या गीति-कवितांहून भिन्न व स्वतंत्र शैलीच्या आहेत. 'प्रदीप' 'कनकांजलि,' 'शंख' 'एषा' इत्यादि काव्यसंग्रहांपैकीं 'एषा' सर्वोत्त्कृष्ट व लोकप्रिय.

२. **आशापूर्णा देवी** :— ता. ८-१-१९०९ ला कलकत्त्यास जन्म. २५हून अधिक पुस्तके प्रसिद्ध झालेली आहेत. 'वलयग्रास' (१९४८), 'अग्निपरीक्षा' (१९५२), कादंबऱ्या; 'श्रेष्ठ गल्प' (१९५३), 'स्वनिर्वाचित गल्प' (१९५५), 'शशीबाबूर संसार' (१९५६), 'सरस गल्प' (१९५६), 'सेइसब गल्प' (१९६७) इत्यादि पुस्तके विशेष उल्लेखनीय.

३. **ईश्वरचंद्र गुप्त** :— (१८१२–१८५८) नदिया जिल्ह्यातील कॉंचडपाडा गावी जन्म. पुरातन युगांतील शेवटचे, अस्सल बंगालीत काव्य लिहिणारे कवि. कधी व्यंगात्मक, कधी हास्यरसात्मक काव्ये लिहून त्यानी तत्कालीन समाजाचे वास्तव चित्रण केले. 'संवाद (वृत) प्रभाकर' नांवाच्या सुविख्यात वृतपत्राचे संपादक बंकिमचंद्र, दीनबंधु आदिकरून, पुढे नावारूपाला आलेल्या थोर साहित्यकांनी ईश्वरचंद्रांच्या संपादना खालील 'संवाद प्रभाकरात' लेखनाला सुरुवात केलेली होती. प्रमुख काव्यग्रंथ 'बोधेंदु विकास', व 'हित प्रभाकर'.

४. **ईश्वरचंद्र विद्यासागर** :— जन्म २६ सप्टेंबर, १८२०. मृत्यु २९ जुलै १८९१; निवासस्थान–मेदिनीपूर जिल्ह्यातील वीरसिंह गाव; वयाच्या नवव्या वर्षी कलकत्त्याच्या संस्कृत कॉलेजमध्ये दाखल; विद्याभ्यास समाप्त होताच 'विद्यासागर' पदवी मिळाली. पुढे संस्कृत कॉलेजचे अध्यक्ष झाले. बंगाल मध्ये शिक्षणप्रसार व समाज सुधारणा या बाबतीत त्यांनी केलेले कार्य चिरंजीव ठरले आहे. शिक्षणाच्या बाबतीत संस्कृत शिक्षणाची सुधारणा, बंगाली शिक्षणाची पायाभरणी, स्त्रीशिक्षणाचा आरंभ व प्रसार ही त्यांची अक्षय कीर्ती आहे. 'मेट्रोपॉलिटन इंस्टिटयूट' (आंताचे विद्यासागर कॉलेज) त्यांनीच स्थापन केले. बंकिमचंद्राच्या पूर्वीचे सर्वश्रेष्ठ साहित्यिक. 'वेताल पंचविंशति' 'शकुंतला', 'सीतार-वनवास' 'भ्रांतिविलास' इत्यादि विद्यासागरांच्या पुस्तकांनी बंगाली गद्यसाहित्याची कलात्मक बैठक तयार केली. या पुस्तकांतील उतारा 'शकुंतला' मधून घेतलेला आहे.

५. **काजी नजरूल इस्लाम** :- ता. २४-५-१८९९, रोजी, वर्धमान जिल्ह्यातील चुरुलिया गावी जन्मः मातृभाषा बंगाली. चालू काळातील पहिले श्रेष्ठ मुसलमान कवि. त्यांच्या काव्यांनी मनाला हळुवार साद घातली. बंगाली मुसलमान समाजाला मातभाषेत साहित्य निर्मितीची प्रेरणा दिली व त्यात अभिमान वाटावा अशी त्याच्यात जाण आणली. कवि नजरुल इस्लाम यांनी जणु काही एका आत्मविस्मृत समाजाला स्वतःच्या शक्तिविषयी जागे केले. त्यांची २५हून अधिक पुस्तके प्रसिध्द झालेली आहेत. पैकी व्यथारदान (कथा संग्रह), व 'अग्निवीणा', 'विषेरबाँशी', 'दोलनचाँपा', 'सिंदुहिलोल', 'छायानट', 'बुलबुल', 'नजरुलगीतिका' इत्यादि उल्लेखनीय होत.

६. **कामिनी राय** :—(इ.स. १८६४-१९३३) बरिशाल जिल्ह्यातील वासंडा गावी जन्म. विख्यात इतिहासकार चंडी सेन याची सुकन्या व सेशन्स जज केदारनाथ राय यांच्या पत्नी. बंगाली कवयित्रीत यांचे स्थान बरेच वरचे आहे. 'निर्माल्य' 'पौराणिकी', 'दीप ओ धूप' इत्यादि काव्यसंग्रह उल्लेखनीय.

७. **कविकंकण मुकुंदराम चक्रवर्ती** :— (ख्रि. स. १६ व्या शतकाच्या अखेरीस व १७ व्याच्या सुरुवातीस होऊन गेले) वर्धमान जिल्ह्यातील, सेलिमाबाद परगण्यातील 'दामुण्या' गावी जन्म. राढी ब्राह्मण. पित्याचे नाव हृदय मिश्र. स्थानिक शासनकर्त्यांच्या जुलमाला कंटाळून कवि 'आयता' गावचे 'जमिदार बांकुडा राय' यांच्या आश्रयाला जाऊन राहिले होते. सांप्रत हे आयता गाव मेदिनीपूर जिल्ह्यात आहे. त्याच गावी कवींनीं आपले सुप्रसिध्द 'चंडिमंगल' काव्य लिहिले. बंगालीं भाषेतील पहिली साहित्य निर्मिती कविकंकण मुकुदरामांची; म्हणून बंगाली साहित्यात त्यांचे स्थान विशेष महत्वाचे आहे. कथाकथन, हास्यरसात्मकता, वास्तव वर्णने आणि स्वभाव रेखाटन यात मुकुंदरामांचे कौशल्य विशेष होते.

८. **कविरंजन रामप्रसाद सेन**:— जन्म- अनुमान-इ. स. १७१८-२३; चौवीस परगणा जिल्ह्यातील हालिशहर जवळच्या कुमारहट्ट गावी जन्म. आता त्याला हालिशहरच म्हणतात. कालीदेवी विषयीच्या साधन-संगीता बद्दल प्रसिध्द. बंगालीत तशा तऱ्हेची गीते दुसरी नाहीत. 'विद्यासुन्दर' व 'काली-कीर्तन' (गौरी, किंवा उमा यांच्या बाललीला विषयक गीतांचे संकलन ) या काव्यांनी त्यांना अमर केले.

९. **कुमुदरंजन मल्लिक**:—टोपण नाव- 'कपिंजल'. वर्धमान जिल्ह्यातील कोग्राम गावी, ता. १-३-१८८३ या दिवशी जन्म. कलकत्ता विश्व-विद्यालयात शिक्षण. यांच्या काव्याच्या शैली व भावतरंगांवरून, त्यांना प्राचीन वैष्णव कवींचे वारसदार म्हणता येईल. रवींद्र युगातील कवि असून व त्यांच्या काव्यावर रवींद्रकाव्याचे ठसे उमटले असले तरी, त्या काळातील बहुसंख्य कवींच्या मानाने, काव्यवस्तु व काव्यप्रेरणा या बाबतीत ते देवेंद्रनाथ सेन व अक्षयकुमार बडाल यांच्या प्रमाणेच रवींद्र-प्रभावा बाहेर स्वतंत्र राहू शकले. 'अजय', 'उजानी', 'एकतारा' 'नुपूर' 'वनतुलसी' 'वनमल्लिका' 'शतदल', 'स्वर्णसंध्या' इत्यादि काव्य-संग्रह उल्लेखनीय.

१० **कृत्तिवास ओझा** :– पंधराव्या शतकाचे कवि. नदीया जिल्ह्यातील फुलिया गावी, पंधराव्या शतकाच्या अखेरी-अखेरीस जन्म. जन्म तारखेबद्दल विद्वान मंडळीत मतभेद आहे. मुखुटि ब्राह्मण; आडनाव ओझा (उपाध्याय); 'कृत्तिवासी रामायण' या अमरकृत्तीचे कर्ते. सांप्रद उपलब्ध असलेल्या कृ. वा. रामायणात प्रक्षिप्त भाग बराच आहे.

११. **चंडीदास** :—सोळाव्या शतकातले कवि. प्राचीन बंगालीतील आद्य गीति-कवि बडू चंडीदास. ते पंधराव्या शतकाच्या शेवटी होऊन गेले, असा अंदाज केला जातो. बडू चंडीदास या कवि खेरीज, आणखीहि चंडीदास नांवाचे कवि होऊन गेले.

१२. **ताराशंकर बंधोपाध्याय** :— आधुनिक काळातले सर्वश्रेष्ठ कादंबरीकार. बीरभूम जिल्ह्यातील लाबपूरा गावी, २३-७-१८९८ रोजी जन्म. क्रियाशील सत्याग्रही म्हणून सत्याग्रहात सहभागी होते. त्यांची १००हून अधिक पुस्तके प्रसिद्ध झालेली आहेत. 'गणदेवता' या कादंबरीला भारतीय ज्ञानपीठाचे (दुसऱ्या वर्षाचें) एक लाखाचे परितोषिक लाभले (१९६८). 'आरोग्य निकेतन' (१९५२) या कादंबरीला साहित्य अकादमीचे पारितोषिक, (१९५६). 'रासकलि' (कथासंग्रह) (१९३९), 'कालिंदी' (१९४०), 'कवि' (१९४२), 'हांसुलिबांकेर उपकथा' (१९४७), 'विचारक' आदि करून कांदबऱ्या विशेष उल्लेखनीय आहेत.

१३. **देवेंद्रनाथ सेन** :— (१८५५–१९२०) बिहार मधील गाजीपूर शहरी जन्म. कलकत्त्याच्या प्रेसिडेन्सी कॉलेजचे पदवीधर. आधुनिक गीति-कवीत देवेंद्रनाथांचे स्थान फार वरचे आहे. उच्चशिक्षण आणि अभिजात काव्य-प्रतिभा यांच्या समन्वयाने देवेंद्रनाथांच्या काव्यांना विशेष मौलिकता आहे. 'अशोक गुच्छ', 'परिजात गुच्छ', 'शेफाली गुच्छ', 'अपूर्व व्रजांगना', 'अपूर्व वीरांगना', इत्यादि काव्यसंग्रह विशेष उल्लेखनीय असून, 'अशोक गुच्छ' सर्वोत्कृष्ट ठरला आहे.

१४. **द्विजेंद्रलाल राय** :—(१८६३-१९१३) सुविख्यात कवि आणि नाटककार. त्यांचे घराणे विद्यासंपन्न व संस्कृतिसंपन्न म्हणून त्याकाळीं विशेष मान्यता पावलेले होते. द्विजेंद्रलाल अतिशय हुशार विद्यार्थी होते. बंगाली साल १२९१ ला एम्. ए. झाल्यावर शेतकी शिक्षणासाठी ते विलायतेला जाऊन आले. विलायतेहून आल्यावर डेप्युटि मजिस्ट्रेट झाले. द्विजेंद्रलालांची कवि-प्रतिभा लहानपणीच विकसू लागली होती. पहिल्या काहीं कविता इंग्रजीत लिहिल्या व पुस्तकरूपाने प्रसिध्द केल्या. त्यात त्यांचे प्रगाढ देशप्रेम व्यक्त झाले होते. त्यानंतर 'हासिरगान' व काही विनोदगर्भ नाटके लिहून ते विशेष लोकप्रिय झाले. राष्ट्रीय आंदोलनाच्या काळी, लोकात स्वदेशप्रीति व स्वदेशाभिमान बळकट करण्यासाठी त्यांनीं बरीच नाटके लिहिली. त्यांत 'दुर्गादास', 'राणाप्रताप', 'चंद्रगुप्त', व 'मेवार-पतन' प्रख्यात होत. या पुस्तकात चंद्रगुप्त नाटकातले काही प्रवेश मुद्दाम घातले आहेत. त्यावरून द्विजेंद्रलालांची प्रखर नाट्यदृष्टि व जोरदार, प्रभावी संवाद लक्षात येतील.

१५. **नवीनचन्द्र सेन** :— (१८४६-१९०९) चट्टग्राम जिल्ह्यातील नयापाडा गावी जन्म. १८६८ ला पदवीधर झाले व डेप्युटि मॅजिस्ट्रेट झाले. बंगाली काव्याच्या परिवर्तन युगातील श्रेष्ठ कवि. त्यांच्या काव्यात भावना आणि विचारांचा 'मधुर-गंभीर' समन्वय असून, उदात्त आदर्श संरक्षणाचा प्रयास दिसतो. उतारवयात काव्यसाहित्याच्या जगापासून अलिप्त होऊन ते धार्मिक तत्वबोधाकडे आकर्षिले गेले होते. 'अवकाश रंजिनी', 'अमिताभ', 'अमृताभ' इत्यादि काव्यसंग्रह उल्लेखनीय. विशेष गाजलेल्या त्यांच्या 'पलाशीर युध्द' (प्लासीची लढाई) या कवितेतील काही भाग 'आशा' या नावाने या पुस्तकात घातला आहे.

१६. **नारायण गांगुलि** (गंगोपाध्याय) एम्. ए. :—जन्म-बालियाडिंगि-इ. स. १९१८; कलकत्ता विद्यापीठात शिक्षण. सिटिकॉलेजमधे प्रोफेसर. १५ हून अधिक पुस्तके प्रसिद्ध झालेली आहेत. 'उपनिवेश' (१९४३) 'शिलालिपि' (१९४९) 'पदसंचार' (१९५५) या कादंबऱ्या;

'श्रेष्ठ गल्प' (१९५२), 'साहित्ये छोटो गल्प' हे कथा संग्रह; 'राममोहन' व 'भाडाटे चाइ' (भाडेकरू पाहिजेत) ही नाटके विशेष उल्लेखनीय आहेत. 'भाडाटे चाइ' या नाटकातील काही भाग या पुस्तकात घेतला आहे.

१७. **प्रमथ चौधुरी**—टोपण नांव 'बीरबल'. ७-८-१८६८ रोजीं, पाबना जिल्ह्यातील हरिपूर गावी, तेथील जमिनदार चौधरी घराण्यात जन्म; मृत्यु ता. २ सप्टेंबर १९४६. कलकत्ता विद्यापीठात शिक्षण. एम्. ए. च्या परीक्षेत 'इंग्रजी-साहित्यात' पहिले आले व बॅरिस्टरीच्या अभ्यासासाठीं विलायतेला गेले. भारतात परत आल्यावर कलकत्ता हायकोर्टात काम करू लागले. कालांतराने कलकत्ता विद्यापीठात, लॉ कॉलेजमधे प्राध्यापक. 'सबुजपत्र' (हिरवेपत्र-नियतकालिक) नावाच्या मासिकाचे संपादन केले. बंगाली साहित्यात नवीन शैली, आणि बोलीभाषा यांचा वापर करून नावलौकिक मिळविला. कवि, प्रबंधकार, समालोचक व कथालेखक, अशा निरनिराळ्या रुपाने साहित्यात भर घातली. 'बीरबलेर हालखाता' 'चारइयारी कथा', 'सनेट पंचाशत्', 'नील लोहित', 'रयतेर कथा', 'गल्प संग्रह', 'प्रबंध संग्रह' (२ खंड) इत्यादि पुस्तके उल्लेखनीय. या पुस्तकातील 'मंत्रशक्ति' ही कथा 'छोटोदेर बार्षिकी' (छोटयांचा वार्षिकोत्सव) या पुस्तकातून घेतली आहे.

१८. **प्रमथनाथ बिशी**—टोपण नावे. 'प्र. न. वि' व 'कमलाकांत' ११-६-१९०२ रोजी, राजशाही जिल्ह्यातील जोरी या गावी जन्म. शांतिनिकेतन व कलकत्ता विद्यापीठात शिक्षण. कलकत्ता विद्यापीठाचे रीडर. ६० हून अधिक पुस्तके प्रसिध्द. 'देयाली' (१९२३) 'ऋणकृत्वा' (नाटक, सन् १९३५), 'जोडा दिघिर चौधुरी परिवार' (कादंबरी १९३७), 'रवींद्रनाथ ओ शांतिनिकेतन' (स्मरणी १९४४), 'रवींद्र नाटय प्रवाह' (टीकालेख-२ खंड-१९४८-५१), 'वीस शतकेर वंग साहित्य' (साहित्य इतिहास १९५३), 'अलौकिक'

(कथासंग्रह; १९५७) इत्यादि त्यांची पुस्तके उल्लेखनीय होत. या पुस्तकात, सुविख्यात 'देश' या नियतकालिकात प्रसिध्द झालेली 'कथामालार अप्रकाशित गल्प' ही कथा आणि त्याच नियतकालिकाच्या दुसऱ्या एका अंकातील 'भारत-चिंता' हा निबंध घातला आहे.

**बंकिमचंद्र चट्टोपाध्यायः**— जन्म, ता. २६ जून १८३८; मृत्यु-८ एप्रिल, १८९४. चोवीस परगणा जिल्ह्यातील काँठालपाडा हे त्यांचे गाव. कलकत्ता विद्यापीठातील पहिल्या दोन पदवीधरातील बंकिमचंद्र एक. पदवी परीक्षेनंतर डेप्युटि मॅजिस्ट्रेट झाले व कर्तबगार म्हणून लौकिक मिळविला. ईश्वरचंद्र गुप्त यांच्या 'संवाद प्रभाकर' या नियतकालिकात लेखनास प्रारंभ-गद्य व पद्य दोन्ही. सन् १८६५ मध्ये 'दुर्गेशनंदिनी' या कादंबरीने त्यांचे साहित्यसृष्टीतील स्थान पक्के केले; पुढील सर्व कादंबऱ्यादि लेखनानी ते बंगाली साहित्यात चिरंजीव झाले. 'साधु (भारदस्त) भाषा व चलती भाषा यांचा समन्वय साधून, बंगाली गद्याची शैली नवशक्तीसंपन्न केली. 'दुर्गेशनंदिनी', 'कपालकुंडला', 'मृणालिनी', 'विषवृक्ष', 'चंद्रशेखर', 'कमलाकांतेर दप्तर' 'कृष्णकांतेर विल', 'राजसिंह', 'आनंद मठ' (या कादंबरीतील 'वंदेमातरम्' हे गीत भारताचे मानधन ठरले आहे), 'देवी चौधुराणी' 'सीताराम', इत्यादि कादंबऱ्या व 'विज्ञानरहस्य' 'साम्य', 'कृष्णचरित्र' 'विविध प्रबंध', 'धर्मतत्व' इत्यादि प्रबंधाची पुस्तके सुप्रसिध्द होत. या पुस्तकात 'कपालकुंडला' व 'कृष्णकांतेर दप्तर' कादंबरीतील प्रकरणे घातली आहेत.

**विभूतिभूषण बंद्योपाध्याय** :— जन्म १२ सप्टेंबर, १८९४; मृत्यु-१ नोव्हेंबर १९५०. चोवीस परगणा जिल्ह्यातील वनग्राम महकुमा विभागातील बाराकपूरचे घराणे. अल्पवयात अत्यंत हालआपेष्टा काढाव्या लागल्या. त्यामुळे, बंगाली दारिद्र्याचे जे दर्शन लाभले, त्यातूनच त्यांच्याहाती कलासंपन्न, मनाला भिडणारे साहित्य निर्माण झाले. बऱ्याच सुन्दर सुन्दर लघुकथा, कादंबऱ्या, प्रवासवर्णने, दैनंदिनी, कुमार

साहित्य इत्यादींची भर घातल्याने वंग साहित्यात त्यांचे स्थान असाधारण व मौलिक ठरले आहे. 'पथेर पांचाली', 'अपराजित', 'दृष्टि-प्रदीप', 'आरण्यक', 'अनुवर्तन', 'अभियात्रिक', 'देवयान', 'इच्छामती', 'आदर्श हिंदु होटेल', 'बिपिनेर संसार', 'मेघमल्लार', 'किन्नर दल', 'यात्रादल', 'असाधारण', 'मौरीफूल', 'मुखोश ओ मुखश्री', 'क्षण भंगुर' 'वने पाहाडे', 'हे अरण्य कथा कओ', 'उत्कर्ण', 'उपलखंड', 'तृणांकुर', 'उर्मिमुखर', 'विचित्र जगत', 'मरणेर डंका वाजे', 'चाँदेर पाहाड', 'हीरामणिक ज्वले', इत्यादि पुस्तके विशेष उल्लेखनीय होत. 'असाधारण' या कथासंग्रहाला त्याच्या देहावसानानंतर 'रवींद्र-पारितोषिक' मिळाले. याच ग्रंथातील 'रूपो काका' ही कथा या पुस्तकात संग्रहित केली आहे.

२१. **विद्यापति** :— (१४वे–१५वे शतक) चंडीदासाच्याही आधी होऊन गेले. मिथिलेचा राजा शिवसिंह याच्या राजसभेचे कवि. यांची काव्ये मैथिली भाषेत असली तरी बंगाल्यानी त्यांना आपले कवि मानले आहे. त्यांच्या काव्याचा बंगाली काव्यावर फारच मोठा प्रभाव आहे.

२२. **बिहारीलाल चक्रवर्ती** :— (१८३५-१८९४) कलकत्त्याच्या निमतला विभागात जन्म. जिवंतपणीं त्यांना फारशी लोकप्रियता लाभली नव्हती. कारण, तो काळ 'महाकाव्या'चा असून, बिहारीलाल यांच्या नवीन गीति काव्यांचे इंगित व जीवसूर लोकांना तेव्हा रुचला, पचला नव्हता. पुढे रवींद्रनाथ आदि अनेक कवींनी त्या नव्या गीति-कवितांना अपूर्व रूप, भावना आणि भाषा व छंद यांनी नटविल्यानंतर, तशा गीतिकविताचे आद्य प्रणेते बिहारीलालच असल्याचे रसिकांच्या ध्यानात आले, आणि नवीन गीतिकवितांचे प्रवर्तक म्हणून त्याना आदर व मान्यता लाभली. त्यांचे 'सारदामंगल' काव्य सर्वश्रेष्ठ मानले जाते. बाकीच्यात 'साधेर आसन', 'वंग सुन्दरी', 'निसर्ग संदर्शन', व 'प्रेम-प्रवाहिनी', इत्यादि उल्लेखनीय होत.

२३. **मनोज वसुः**—जेसोर जिल्ह्यातील डोंगाघाट या गावी ता.२५-७-१९०१ या दिवशी जन्म. कलकत्ता विद्यापीठाचे पदवीधर. ६० हून अधिक पुस्तके प्रकाशित झालेली आहेत. त्यांच्या 'निशिकुटुंब' या कादंबरीला साहित्य अकादमीचे पारितोषिक लाभलेले आहे (सन १९६६). 'वनमर्मर' (१९३२-कथासंग्रह), 'भुलिनाइ' (१९४३), 'जलजंगल' (१९५१) या कादंबऱ्या, 'नुतनप्रभात'-नाटक (१९४६), 'चीन देखे एलाम' (१९५३), 'सोविएतेर देशे देशे' (१९५७), ही पुस्तके विशेष उल्लेखनीय. त्यांच्या सोज्वळ मार्मिक विनोदाचा व उपरोधाचा नमुना म्हणून, त्यांची 'भेजालेर उत्पत्ति' ही कथा या पुस्तकात घेतली आहे.

२४. **माइकेल मधुसूदन दत्तः**—(सन १८२४-१८७३) यशोहर जिल्ह्यातील सागरदाँडि गावी, ता. २४ जानेवारी, १८२४ या दिवशीं जन्म. वयाच्या १२।१३ व्या वर्षी कलकत्त्यास गेले व वडिलांच्या खिदिरपूर येथील घरी राहून, हिंदू कॉलेजमधें सीनियर क्लास पर्यंत शिक्षण आवरले. सन १८४३ मधें ख्रिस्ती धर्म स्वीकारला, हिंदू कॉलेज सोडले, व बिशप्स कालेजात दाखल झाले. सन १८४८ मधे मद्रासला जाऊन शैक्षणिक कार्य स्वीकारले. मद्रासच्या वास्तव्यात, तेथील प्रेसिडेन्सी कॉलेजच्या इंग्रज अध्यक्षांच्या कन्या हेन्रिएटा यांच्याशी लग्न. पित्याच्या मृत्यूनंतर कलकत्यास परतले. सन १८६२ मधे इंगलंडला गेले व बॅरिस्टर होऊन सन १८६६ मधे भारतात परत आले. विलायतेत असतांना फ्रेंच व इटालियन भाषेवर प्रभुत्व मिळविले· हिब्रू, ग्रीक, लॅटिन, या भाषाही त्यांना येत होत्या. भारतीय भाषांपैकी बंगाली खेरीज, संस्कृत, तामिळ, तेलगु या भाषांवर त्यांचे प्रभुत्व होते. असा बहुभाषी कवि दुसरा झाला नसेल. पहिल्या पहिल्याने इंग्रजीत लिहीत असत. नंतर बंकिमचंद्रांच्या प्रोत्साहाने बंगालीत लिहू लागले. त्यांच्या 'मेघनाद वधाने' तर बंगाली काव्याचे नवे युगच सुरू झाले. त्याच वर्षी, म्हणजे १८६९ मधे प्रसिध्द झालेली त्यांची 'वीरांगना' व

'व्रजांगना' ही काव्येही तितकीच प्रभावी ठरली. जीविताच्या अखेरीस आजारसने फार कष्ट सोसावे लागून १९ जून, १८७३ रोजी आलिपूरच्या दवाखान्यात देहावसान झाले. बंगाली साहित्याला मधुससूदनांनी दिलेले तेजस्वी दान अविस्मरणीय आहे.

२५. **रमेशचंद्र दत्त** :— ( सन १८४८-१९०९ ) लहानपणापासूनच साहित्याची आवड होती. पहिल्याने इंग्रजींत लिहीत असत. बंकिमचंद्राच्या प्रोत्साहनाने बंगालीत लिहू लागले. 'बंगाली साहित्याचा इतिहास' ( सन् १८७१ ), ऋग्वेदाचे इंग्रजी भाषांतर ( सन १८८६ ), प्राचीन भारतीय संस्कृतीचा इतिहास (तीन खंड-सन १८८९ ते ९१ ) ही इंग्रजीत लिहिलेली पुस्तके प्रसिध्द आहेत. बंगालीतील 'वंगविजेता' 'माधवी कंकण', 'महाराष्ट्र जीवन प्रभात' व 'रजपूत जीवन संध्या' या ऐतिहासिक कादंबऱ्या आणि 'संसार' व 'समाज' या सामाजिक कादंबऱ्या बंगाली साहित्यातील मोलाची भूषणे ठरल्या आहेत. सतत २६ वर्षे सरकारी नोकरीत राहूनही राजप्रीति व लोकप्रीति दोन्ही मिळवली होती.

२६. **रवींद्रनाथ ठाकुर** :— ( सन् १८६१-१९४१ ) कलकत्त्याच्या सुविख्यात ठाकुर घराण्यात, त्यांच्या जोडासाँको येथील वाड्यात जन्म. वयाच्या १५ व्या वर्षी 'वनफुल' काव्य प्रसिध्द झाले. १७ व्या वर्षी शिक्षणासाठी विलायतेला प्रयाण. तेव्हापासूनच 'भारती'मधे नानाविध निबंध लिहून प्रसिध्दीस आले. नंतर आयुष्यभर सतत सर्वांगीण साहित्यसेवा केली. सन् १८९१ मधे विख्यात 'साधना' मासिक काढले व नवीन स्वरूपात निघालेल्या 'वंगदर्शन'चे संपादक झाले. सन १९१३ साली 'गीतांजली'ला नोबेल पारितोषिक लाभले. सन १९१५ मधे 'नाइट' पदवी मिळाली. परन्तु १९१९ मधे जालियनवाला बाग येथील हत्याकांडाच्या निषेधार्थ त्या 'सर' पदवीचा त्याग केला. त्यावेळी त्यांनी सरकारला लिहिलेले पत्र त्यांच्या निर्भीड मनाची व ज्वलंत देशाभिमानाची साक्ष देते. १९२१ मधे 'विश्वभारती'ची व

१९२२ मधे 'श्रीनिकेतन'ची स्थापना. १९३० मधे अकराव्यांदा युरोपला गेले. तत्पूर्वी चीन, जपान, अमेरिका, दक्षिण अमेरिका व भारताबाहेरील बेटात जाऊन आलेले होतेच. त्याकाळी वारंवार परदेश-पर्यटन करून भारतीय संस्कृतीचा बाहेरच्या जगात मान वाढविला आणि पौर्वात्य व पाश्चात्य संस्कृतीच्या मिलाफाने विश्वबंधुत्वाची नवी आदर्श-संस्कृति जगापुढे मांडली. १९३२ मधे, पर्शियाच्या सम्राटांच्या खास निमंत्रणावरून पार्शियाला जाऊन आले. सत्तराव्या वाढदिवसाच्या आनंदोत्सवाच्या निमित्ताने, 'संस्कृतशिक्षा-परिषदे'ने त्यांना 'कवि सार्वभौम' पदवीने भूषविले. बंगालचे सर्वश्रेष्ठ कवि व भारताचा तेजस्वी मानबिंदु ठरले. 'शांतिनिकेतन'ची स्थापना त्यांच्या पिताजीनी केली असली, तरी जीवापाड जतन करून त्या संस्थेला रवींद्रनाथानी जे स्वरूप आणले, त्यामुळे रवींद्रनाथ आणि शांतिनिकेतन ही दोन नावे एकरूप झालेली आहेत. रवींद्रनाथांच्या साहित्याची नुसती नामावली देणे देखील येथे अशक्य आहे. इतकी त्याची व्याप्ति आहे. ता. ७ ऑगस्ट १९४१ रोजी देहावसान.

**रायगुणाकर भारतचंद्र राय** :— (१७१२-१७६०) हुगली जिल्ह्यातील हावड्यापासून जवळ असलेल्या भुरशुट परगण्यातील 'पेंकोग्राम' या गावी, ब्राह्मण जमिनदार घराण्यात जन्म. पुढे ते गाव सोडून कवि नदीयाचे राजे कृष्णचंद्र यांच्या आश्रयाला राहिले व आपल्या काव्य निर्मितीने त्या काळातील श्रेष्ठ कवि ठरले. राजे कृष्ण-चंद्र यांनीं त्यांना 'रायगुणाकर' ही पदवी दिली. तीन भागात असलेले त्याचे 'अन्नदामंगल' काव्य विशेष उल्लेखनीय होय.

**शरत्चंद्र चट्टोपाध्याय** :— ता. १५ सप्टेबर १८७६ रोजी जन्म. मूळचे गाव, हुगली जिल्ह्यातील देवानंदपूर. मृत्यु ता. १६ जानेवारी १९३८. देवानंदपूरलाच कथालेखनास सुरुवात. पुढे किशोर वयात व तरुणपणी, भागलपूर येथे मामांच्या घरी राहून साहित्य सेवा प्रगत होऊ लागली. परंतु खऱ्या साहित्यिक जीवनाचा प्रारंभ विसाव्या

शतकाच्या आरंभापासून, ब्रह्म-प्रवासात असताना झाला, समाजाची दु:खे बोलून लिहून दाखवून त्या दु:खांच्या परिमार्जनार्थ सतत कष्ट व झीज सोसणारा, बंगाली जनतेची नाडी जाणणारा, 'कथा-साहित्य सम्राट' व कादंबरीकार. अत्यंत अल्पवयात त्यांना लाभलेली लोकप्रियता जिवाठीच्या रसपूर्ण लेखनशैलीची साक्ष आहे. 'विराजबऊ' 'परिणीता' 'पंडितमशाई' 'पल्ली समाज' 'चंद्रनाथ' 'वैकुंटेर विल' 'अरक्षणीया' 'श्रीकांत' (४ पर्वे), 'देवदास' 'चरित्रहीन' 'दत्ता' 'गृहदाह' 'देना पावना' 'पथेर दाबी' 'शेष प्रश्न' 'विप्रदास' इत्यादि त्यांच्या दीर्घकथा व कादंबऱ्या फारच आकर्षक ठरल्या आहेत.

२९. **सत्येंद्रनाथ दत्त** :— (बंगाली साल १२८८ ते १३२९) सुविख्यात गद्य-लेखक अक्षयकुमार दत्त यांचे नातु. रवींद्रनाथांच्या खास शिष्यांपैकी एक; तरीपण यांची कवि-प्रवृत्ति काही स्वतंत्र होती. बंगाली छंदावर विशेष प्रेम. जुन्या भाषेला नव्या सांच्यात बसविली व परकीय अनेक शब्दाना बेमालूमपणे बंगालीत आणून, बंगाली भाषेची वाढ केली. त्यांच्या काव्यात विज्ञान इतिहास, पुराण, व आधुनिक काळातील नानाविध विषय तात्विक व वैचारिक पातळीवर अशा काही वैशिष्ट्यपूर्ण ढंगात आलेले आहेत, की त्यांची काव्ये साद्यंत वाचल्यास बंगालीतील गंभीर विषय ज्ञान, विचार व विद्वत्ता, हे सारे लाभू शकेल. रवींद्रकालीन कवि असले तरी 'क्लासिकल' काव्यरीतीचे पक्षपाती होते. 'तीर्थ सलिल' 'कुहू ओ केका', 'अभ्र आबीर' 'प्रति-मंजुषा', 'विदाय आरती', व 'वेला-शेषेर गान' ही काव्ये विशेष उल्लेखनीय.

३०. **सुमथनाथ घोष** :— कलकत्ता येथे १-१०-१९१२ या दिवशी जन्म. २५ हून अधिक पुस्तके प्रसिध्द झालेली आहेत. 'सुदुरेर पियासी' (१९४१), 'सर्वंसह' (१९४५), 'बाँका स्रोत' (१९४५), 'जय ओ जननी' (१९५३) या कादंबऱ्या, 'प्रहरी' (१९४८), 'ज्योतिलता' (१९५३), 'श्रेष्ठ गल्प' हे कथा संग्रह विशेष उल्लेखनीय होत.

३१. **श्री अरवींद** :— पाँडेचेरी आश्रमाचे संस्थापक हिंदु योगी. राजकारणी पुरुष. जन्म-कलकत्ता, १५ ऑगस्ट १८७२. मृत्यु - ता. ५ डिसेंबर, १९५०. शिक्षण - दार्जिलिंग व इंग्लंडमधे झाले. १८९० मधे *I. C. S.* उत्तीर्ण. १८९२ मधे केंब्रिज येथील किंग्स कॉलेजमधे प्रवेश करून पदवी संपादन केली. १२ वर्षे बडोदे संस्थानात नोकरी. बडोदा कॉलेजचे प्रिंसिपल. १९०६ मध्ये कलकत्यातील राष्ट्रीय कॉलेजचे प्रिंसिपल. 'वंदेमारम्' या पत्राचे संपादक. यातच त्यांच्यावर खटला होऊन, निर्दोष सुटले. १९०७ साली राष्ट्रीय चळवळीत भाग. १९०८ मध्ये राजद्रोह व कट करणे अशा आरोपासाठी त्यांच्यावर खटला भरला होता. बंगाली 'धर्म' व इंग्रजी 'कर्मयोगी' अशी साप्ताहिके काढली १९१०. योग - वेदांत वगैरे विषयावर ग्रंथ.

३२. **स्वामी विवेकानंद** :— जन्म ता. ९ जानेवारी, १८६२ - कलकत्ता. मूळचे नाव नरेंद्रनाथ दत्त. त्यांची प्रेमळ माता हीच त्यांच्या जीवित-कार्याची स्फूर्तिदात्री होती. एका खिश्चन कॉलेज मधून पदवीची परीक्षा उत्तीर्ण झाले. पुढे हिंदुधर्माचे सत्यदर्शन देणाऱ्या श्रीरामकृष्णांचे भक्त, सेवक बनले; त्यांच्या विचारघनाचे आवडते वारस ठरले. विवेकानंदांचे उज्वल जीवितकार्य सर्वश्रुत आहे. वेलूर येथील मठात सन् १९०२ च्या जुलै महिन्यात स्वामीजींचे देहावसान झाले. स्वामीजींचे वाङ्मय अनुवादरूपाने आता मराठीत उपलब्ध झालेले आहे. त्यांची जी दोन पत्रे या पुस्तकात घेतली आहेत, त्यावरून त्यांची मूळची धारदार भाषा लक्षात येईल.

३३. **दिनेशचंद्र सेन** :— जन्म ३ नोव्हेंबर, १८६६; मृत्यु २० नोव्हेंबर १९३९. मूळचे डाक्का मधील सुयापूरचे रहिवासी. लहानपणीच साहित्य-साधनेला प्रारंभ. कुमिल्ला येथील शंभुनाथ हायस्कूलचे मुख्याध्यापक असतानाच बंगाली भाषा व बंगाली साहित्याच्या इतिहास संशोधनाचे कार्य हाती घेतले. त्यासाठी सबंध बंगालभर प्रवास करून पुरातन साहित्य संग्रहित केले. १८९६ मधे प्रकाशित झालेला 'वंग भाषा ओ

साहित्य' हा ग्रंथ त्यांच्या अविश्रांत कार्याची परिणती होय. त्याखेरीज 'रामायणी कथा', 'सती', 'बेहुला' 'फुल्लरा', 'जडभरत', 'बृहत् बंग', 'बांगलार पुरनारी' वगैरे ग्रंथ त्यांच्या साहित्यिक कलेची साक्ष देणारे आहेत. या पुस्तकातील 'भरत' हा लेख 'रामायणी कथे' मधून (१९०४) घेतला आहे.

३४. **बुध्ददेव बसु** M.A. :— जन्म, कोमिल्ला – ३०-११-१९०८. डाक्का विद्यापीठाचे पदवीधर. जाधवपूर विद्यापीठातील साहित्याच्या तौलनिक अभ्यास विभागाचे प्रमुख. पिट्सवर्गच्या 'पेन्सिल्व्हानीया कॉलेज फॉर वुइमेन' मधे व्हीजीटिंग प्रोफेसर (१९५३-५४). 'कविता' नियत-कालिकाचे संस्थापक व संपादक. गद्य-पद्य या दोन्हीत शंभराहून अधिक पुस्तके प्रसिध्द झालेली आहेत. त्यांत कथा, कादंबऱ्या, टीकालेख, बाल-साहित्य, संस्कृत व परदेशी साहित्याचे अनुवाद इत्यादी प्रसिध्द आहेत. या पुस्तकात त्यांच्या 'तुमि कि सुन्दर!' या कादंबरीतील थोडासा भाग घातलेला आहे.

३५. **सत्येंद्रनाथ ठाकुर** :—
रवींद्रनाथ ठाकुर यांचे एक थोरले बंधु. जन्म सन. १८४२; मृत्यु सन. १९२३. बंगाल मधले, भारतातलेही पहिले आय्. सी. एस. नोकरी निमित्त ते महाराष्ट्रात, मुंबईत बराच काळ होते. त्याना मराठी उत्तम येत होते. अत्यंत सुधारणावादी, त्यांचे साहित्य, कविता, देश-प्रेमाने जिवंत व ओजस्वीतेने भरलेल्या आहेत. या पुस्तकात घेतलेली कविता त्या काळी बंगाल मधे सर्वत्र जोमात म्हटली जात असे.

३६. **ज्ञानदास (ग्यानदास)** :— सोळावे शतक. प्राचीन वर्धमान जिल्ह्यातील कांदडा (कांदुरा) गावचे रहिवासी. यानी 'ब्रजबुली' आणि बंगाली दोन्ही भाषेत बरीच पद्यरचना केली. पैकी बंगाली उत्कृष्ट. त्यांच्या पद्यातील सखोल भावनात्मकता आणि भाषेचा सहजडौल या वैशिष्ट्यां-मुळे ते चंडीदासाच्या बरोबरीचे मानले गेले आहेत.

